দণ্ড'—ইত্যনুষ্টুব্‌বৃত্তস্য পাদঃ'। 'সমরকণ্ডূয়নে' ইতি প্রথমাক্ষরদ্বয়রহিত-স্তস্যৈব পাদঃ। উৎকলিকাপ্রায়ং যথা—মমৈব।

(ড) অণিসবিস্সুমরণিসিদসরবিসর-বিদলিদসমরপরিগদপবরপবল—।
[অনিশবিস্মর-নিশিত-শর-বিসর-বিদলিত-সমর-পরিগতপ্রবর-পরবল ইতি—সংস্কৃতম্] ইত্যাদি। চূর্ণকং, যথা মম গুণরত্নসাগর! জগদেকনাগর! কামিনীমদন! জনরঞ্জন! ইত্যাদি।

### অনুবাদ

অনন্তর গদ্যকাব্যসমূহ। তন্মধ্যে গদ্য হইতেছে—ছন্দের গন্ধও যে রচনায় থাকে না—তাহা হইতেছে গদ্য। এই গদ্য চারিপ্রকার—মুক্তক, বৃত্তগন্ধি, উৎকলিকাপ্রায় ও চূর্ণক। প্রথমটি হইতেছে সমাসবিহীন; দ্বিতীয়টি হইতেছে অল্প অল্প ছন্দযুক্ত; তৃতীয়টি হইতেছে দীর্ঘসমাস-বহুল এবং চতুর্থটি হইতেছে অল্পসমাসযুক্ত।

'মুক্তক'—যেমন 'গুরুর্বচনি পৃথুরুরসি' ইত্যাদি। বৃত্তগন্ধি—যেমন, আমার—যুদ্ধের জন্য চঞ্চল তোমার বিশাল ভুজদণ্ডের দ্বারা কুণ্ডলীকৃত ধনুর টংকারে শত্রুনগর চমকিত হইয়াছে' ইত্যাদি। এখানে 'কুণ্ডলীকৃত-কোদণ্ডদণ্ড' ইহা অনুষ্টুপ্ ছন্দের পাদ; 'সমরকণ্ডূয়ণ' ইত্যাদিতে প্রথম দুইটি অক্ষররহিত সেই অনুষ্টুপ ছন্দেরই পাদ; উৎকলিকাপ্রায়—যেমন, আমারই—অবিশ্রান্তভাবে নিক্ষিপ্ত যাহার তীক্ষ্ণ তীরসমূহের দ্বারা যুদ্ধক্ষেত্রে আগত শত্রুসৈন্যসমূহ বিদলিত হইতেছে।' চূর্ণক—যথা—আমার 'গুণ-রত্নসাগর! জগতের একমাত্র নাগর, কামিনীমনোহারিণ্। লোকরঞ্জন! ইত্যাদি।

---

আদ্যং মুক্তকম্। বৃত্তস্য ছন্দসো ভাগঃ পাদঃ, পরং বৃত্তগন্ধি, অন্যদুৎকলিকাপ্রায়ম্। তুর্যং কুলকম্ (চূর্ণকম্)॥

(ড) অণিস ইতি। 'অনিশবিস্মরনিশিতশরবিসরবিদলিতসমরপরিগত-প্রবরপরবল!' ইতি সংস্কৃতম্। গদ্যকাব্যপ্রভেদয়োঃ কথাখ্যায়িকয়োর্বিশেষ-মাহ—কথায়ামিতি। পদ্যানাং বিশেষমাহ—ক্বচিদিতি। বক্ত্রাপবক্ত্রকে ছন্দোবিশেষৌ, 'পদ্যৈ'রিত্যুভয়ত্র সম্বধ্যতে। আখ্যায়িকামাহ—আখ্যায়িকেতি।

### মূল

কথায়াং সরসং বস্তু গদ্যৈরেব বিনির্মিতম্ । ৩৩২
ক্বচিদত্র ভবেদার্যা ক্বচিদ্ বক্ত্রাপবক্ত্রকে।
আদৌ পদ্যৈর্নমস্কারঃ খলাদের্বৃত্তকীর্ত্তনম্ ॥ ৩৩৩

যথা—কাদম্বর্য্যাদিঃ

### অনুবাদ

মুখ্যতঃ শৃঙ্গার রসের বিষয় লইয়া গদ্যে রচিত কাব্যকে 'কথা' বলে। ইহার কোন অংশে আর্যা, কোন অংশে বক্ত্র এবং কোন অংশে অপবক্ত্র ছন্দের রচনা থাকে। এই শ্রেণীর শ্রব্যকাব্যের প্রথমে পদ্যে রচিত নমস্কার এবং দুষ্ট ব্যক্তির ঘটনা বিবৃত হয়। যেমন—কাদম্বরী প্রভৃতি।

### মূল

আখ্যায়িকা কথাবৎ স্যাৎ কবের্বংশানুকীর্তনম্ ।
অস্যামন্যকবীনাং চ বৃত্তং পদ্যং ক্বচিৎ ক্বচিৎ ।
কথাংশানাং ব্যবচ্ছেদঃ আশ্বাস ইতি বধ্যতে ॥ ৩৩৪
আর্যাবক্ত্রাপবক্ত্রানাং ছন্দসা যেন কেনচিৎ ।
অন্যাপদেশেনাশ্বাসমুখে ভাব্যর্থ-সূচনম্ ॥ ৩৩৫

যথা—হর্ষচরিতাদি। 'অপি ত্বনিয়মো দৃষ্টস্তত্রাপ্যন্যৈরুদীরণাৎ' ইতি দণ্ড্যাচার্য্যবচনাৎ কেচিৎ আখ্যায়িকা নায়কেনৈব নিবদ্ধব্যা' ইত্যাহুঃ, তদযুক্তম্। আখ্যানাদয়শ্চ কথাখ্যায়িকয়োরেবান্তর্ভাবান্ন পৃথগুক্তাঃ। যদুক্তং দণ্ডিনৈব—অত্রৈবান্তর্ভবিষ্যন্তি শেষাশ্চাখ্যানজাতয়ঃ। ইতি।

এষামুদাহরণম্—পঞ্চতন্ত্রাদি।

### অনুবাদ

'আখায়িকা'—কথার মত হইবে ; কবির নিজ বংশের বা অন্য কবির বৃত্তান্ত থাকিবে ; মাঝে মাঝে পদ্য থাকিবে। কথাংশের পরিচ্ছেদ-

কথাবদিতি। যথা কথায়াং পদ্যৈর্নমস্কারখলবৃত্তকীর্ত্তনসরসবস্তুবর্ণনাস্তথাত্রাপীত্যর্থঃ। বিশেষমাহ—কবেরিতি। অস্যামাখ্যায়িকায়াম্। বৃত্তং চরিত্রম্। দণ্ড্যাচার্য্য-

সমূহ 'আশ্বাস' নামে কথিত হইবে; আর্য্যা, বক্ত্র বা অপবক্ত্র—ইহাদের মধ্যে যে কোন একটি ছন্দে অন্য বিষয়ের বর্ণনা প্রসঙ্গে ভাবী অর্থের সূচনা থাকিবে।

যেমন—হর্ষচরিত প্রভৃতি। 'নায়ক ব্যতীত অন্যের দ্বারা কাহিনী বিবৃত হওয়ায় অনিয়মই দেখা যায়'—আচার্য্য দণ্ডীর এই বচনের জন্য কেহ কেহ যে বলেন—আখ্যায়িকা নায়ক কর্ত্তৃকই বিবৃত হইবে—ইহা যুক্তিসঙ্গত নহে।

আখ্যান প্রভৃতি গদ্যকাব্য 'কথা' ও 'আখ্যায়িকার' অন্তর্ভুক্ত বলিয়া—ইহার বিষয়ে পৃথকভাবে কিছু বলা হইল না। দণ্ডী নিজেই বলিয়াছেন—আখ্যান শ্রেণীর অবশিষ্ট গদ্য কাব্যসমূহ—ইহারই অন্তর্ভুক্ত হইবে।

### মূল

অথ গদ্যপদ্যময়ানি—

গদ্যপদ্যময়ং কাব্যং চম্পূরিত্যভিধীয়তে ॥ ৩৩৫

যথা দেশরাজচরিতম্—

### অনুবাদ

অনন্তর গদ্য-পদ্যময় শ্রব্যকাব্যসমূহ—

গদ্য-পদ্যময় কাব্যকে চম্পূ বলে। যেমন—দেশরাজচরিতম্।

### মূল

গদ্যপদ্যময়ী রাজস্তুতির্বিরুদমুচ্যতে ॥

যথা—বিরুদমণিমালা।

### অনুবাদ

গদ্য ও পদ্যযুক্ত রাজস্তুতিকে 'বিরুদ' কাব্য বলে। যেমন—বিরুদ-মণিমালা।

বচনাদিতি। হেতুস্তদযুক্তমিত্যত্রান্বেতি। এষামাখ্যায়িকাদীনাম্। গদ্যপদ্যময়ানি শ্রব্যকাব্যানীত্যর্থঃ। ভেদাঃ শ্রব্যকাব্যবিশেষাঃ। উদ্দেশমাত্র-প্রসিদ্ধত্বাৎ নামমাত্রেণ খ্যাতত্বাৎ। তথা চ তেষাং সংজ্ঞয়ৈব ভিন্নত্বম্, ন তু বস্তুত ইতি ভাবঃ ॥

## মূল

করম্ভকং তু ভাষাভির্বিবিধাভির্বিনির্মিতম্ ॥ ৩৩৭

যথা, মম, ষোড়শভাষাময়ী প্রশস্তিরত্নাবলী।

এবমন্যেঽপি ভেদা উদ্দেশমাত্রপ্রসিদ্ধত্বাদুক্তভেদানতিক্রমাচ্চ ন পৃথগ লক্ষিতাঃ।

ইতি সাহিত্যদর্পণে দৃশ্যশ্রব্যকাব্যনিরূপণো নাম ষষ্ঠঃ পরিচ্ছেদঃ।

## অনুবাদ

নানা ভাষায় রচিত কাব্যকে 'করম্ভক' বলে। যেমন, আমার—ষোড়শ ভাষায় রচিত প্রশস্তিরত্নাবলী।

এইরূপ শ্রব্যকাব্যের অন্যান্য ভেদসমূহ নামেমাত্র প্রসিদ্ধ এবং যেসব ভেদের কথা বলা হইয়াছে এগুলি তাহাদেরই অন্তর্গত বলিয়া—এ সম্বন্ধে পৃথকভাবে বলা হইল না।

ইতি সাহিত্যদর্পণে দৃশ্যশ্রব্যকাব্য-নিরূপণ নামক ষষ্ঠ পরিচ্ছেদ।

---

॥ ইতি শ্রীরামচরণতর্কবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং

সাহিত্যদর্পণবিবৃতৌ ষষ্ঠঃ প্রকাশঃ ॥

# সপ্তমঃ পরিচ্ছেদঃ

### মূল

(ক) ইহ হি প্রথমতঃ কাব্যে দোষ-গুণ-রীত্যলংকারাণামবস্থিতি-ক্রমো দর্শিতঃ, সংপ্রতি কে তে ইত্যপেক্ষায়ামুদ্দেশক্রমপ্রাপ্তাণাং দোষাণাং স্বরূপমাহ—

রসাপকর্ষকা দোষাঃ ॥

অস্যার্থঃ প্রাগেব স্ফুটীকৃতঃ।

### অনুবাদ

কাব্যলক্ষণ নিরূপণ করিতে গিয়া এই গ্রন্থের প্রথমেই দোষ, গুণ, রীতি ও অলংকারের অবস্থানের ক্রম দেখান হইয়াছে। উপস্থিত, দোষসমূহ কি প্রকার, তাহা বুঝাইতে গিয়া উদ্দিষ্ট বিষয়বৃন্দের ক্রমানুসারে (প্রথমে) দোষসমূহের লক্ষণ বলা হইতেছে—

যাহা যাহা রসের অপকর্ষ সাধন করে, সেই সমস্তই হইতেছে দোষ।

ইহার অর্থ প্রথমেই স্পষ্ট করিয়া বলা হইয়াছে।

### মূল

তদ্বিশেষানাহ—

তে পুনঃ পঞ্চধা মতাঃ।

পদে তদংশে বাক্যেঽর্থে সম্ভবন্তি রসেঽপি যৎ ॥ ১

স্পষ্টম্।

(ক) কাব্যং নিরূপ্য তদীয়দোষাদীন্ নিরূপয়ংস্তস্য প্রকৃতত্বং দোষনিরূপণস্য প্রাথমিকত্বঞ্চ উপপাদয়তি—ইহ হীতি। প্রথমতো দোষাদিনিরূপণাৎ প্রাক্, কাব্যে কাব্যলক্ষণে, রীতেশ্ছন্দোঽনুরোধেন পশ্চান্নির্দেশেঽপি বক্ষ্যমাণযুক্ত্যা অলঙ্কারনিরূপণাৎ প্রাগেব তাং নিরূপয়িষ্যতাতি তস্যা অলংকারাৎ প্রাগিহ নির্দেশঃ। তে দোষাদয়ঃ। 'হেয়হানিপূর্বকমুপাদেয়োপাদানমিতি সূচয়িতুং

### অনুবাদ

তাহাদের ভেদ সম্বন্ধে বলা হইতেছে—

আবার এই দোষসমূহ হইতেছে পাঁচ প্রকারঃ—পদে, পদাংশে, বাক্যে, অর্থে এবং রসেও (দোষ) হইতে পারে।

অর্থ সুস্পষ্ট।

### মূল

তত্র—

(খ) দুঃশ্রবত্রিবিধাশ্লীলানুচিতার্থ প্রযুক্ততাঃ।
গ্রাম্যাপ্রতীতসন্দিগ্ধনেয়ার্থনিহতার্থতাঃ ॥ ২
অবাচকত্বং ক্লিষ্টত্বং বিরুদ্ধমতিকারিতা।
অবিমৃষ্টবিধেয়াংশভাবশ্চ পদবাক্যয়োঃ ॥ ৩
দোষাঃ কেচিদ্ ভবন্ত্যেষু পদাংশেঽপি পদে পরে।
নিরর্থকাসমর্থত্বে চ্যুতসংস্কারতা তথা ॥ ৪

### অনুবাদ

তন্মধ্যে—

দুঃশ্রবতা, তিনপ্রকার অশ্লীলতা, অনুচিতার্থতা, অপ্রযুক্ততা,

---

দোষনিরূপণস্য প্রাথমিকত্বমি'ত্যপরে। দোষাণাং সামান্যলক্ষণমাহ—রসাপকর্ষকা ইতি। অত্রোক্তযুক্ত্যা রসপদেন বিভাবাদয়োঽপ্যুচ্যন্তে, তদপকর্ষকস্যাপি দোষত্বে-নোদাহরিষ্যমাণত্বাৎ। দূষয়তি কাব্যমিতি দোষপদেন দুঃশ্রবত্বাদিরুচ্যতে, ভাব-সাধনেন তু কাব্যাপকর্ষ এব। কাব্যাপকর্ষশ্চ ত্রিধা—রসাদিপ্রতীতিপ্রতিবন্ধঃ, রসাদিপ্রকর্ষপ্রতীতিপ্রতিবন্ধঃ, রসাদিপ্রতীতিবিলম্বনঞ্চ, তচ্চ দোষবিশেষোদাহরণেষ্ব-বধেয়ম্। নন্বেতল্লক্ষণং শ্রুতিদুষ্টাপুষ্টার্থত্বাদাবব্যাপ্তং তস্য শব্দার্থদোষত্বেন রসাপকর্ষকত্বাভাবাদত আহ—অস্যার্থ ইতি। প্রাগেব প্রথমপরিচ্ছেদ এব, শ্রুতিদুষ্টত্বাদেঃ শব্দার্থাপকর্ষকদ্বারেণ রসাপকর্ষকত্বমিতি নাব্যাপ্তিরিতি ভাবঃ। তদ্বিশেষান্ দোষবিভাগান্: তে দোষাঃ, তদংশে পদাংশে ॥

(খ) দোষবিশেষান্ নির্দিশতি—দুঃশ্রব ইতি। অয়ং ভাবপ্রধানো নির্দেশঃ। দুঃশ্রব ত্রিবিধাশ্লীলেতি সমস্তপাঠে ভাবপ্রত্যয়স্য সর্বত্রান্বয়ঃ। এষূক্তদোষেষু। উদ্দেশক্রমেণ দুঃশ্রবত্বাদিলক্ষণং সোদাহরণমাহ—পরুষেতি। কেষাঞ্চিৎ স্পষ্টত্বাৎ

গ্রাম্যতা, অপ্রীততা, সন্ধিগ্ধতা, নেয়ার্থতা, নিহতার্থতা, অবাচকত্ব, ক্লিষ্টত্ব, বিরুদ্ধমতিকারিতা ও অবিমৃষ্টবিধেয়াংশতা—এইগুলি হইতেছে দোষ। ইহাদের মধ্যে কোন কোনটি পদে ও বাক্যে এবং কোন কোনটি পদাংশে থাকে। কিন্তু নিরর্থকতা, অসমর্থতা ও চ্যুতসংস্কারতা কেবল পদে থাকিবে।

## মূল

পরুষবর্ণনতয়া শ্রুতিদুঃখাবহত্বং দুঃশ্রবত্বম্

যথা—

(গ) কার্ত্তার্থ্যং যাতু তন্বঙ্গী কদানঙ্গবশংবদা ॥

## অনুবাদ

কর্কশ বর্ণনার ফলে শ্রবণকষ্ট হইলে দুঃশ্রবত্ব হয়। যেমন—এই মদনবিহ্বলা তন্বী কখন কৃতার্থতা লাভ করিবে ?

## মূল

অশ্লীলত্বং ব্রীড়াজুগুপ্সামঙ্গলব্যঞ্জকত্বাত্রিবিধম ॥

ক্রমেণোদাহরণম্—

দৃপ্তারিবিজয়ে রাজন্। সাধনং সুমহত্তব।'

'প্রসসার শনৈর্বায়ুর্বিনাশে তন্বি! তে তদা ॥'

অত্র সাধন-বায়ুর্বিনাশ-শব্দা অশ্লীলাঃ।

উদাহরণস্যৈব দর্শনম্। 'শ্রুতিপতিতমাত্রং যদ্বৈরস্যমাবহতি তৎ পদং সর্বথা ন দেয়মিতি প্রথমং তদুপন্যাসঃ' ইত্যন্যে। বর্ণানাং পারুষ্যং গুণপরিচ্ছেদে ব্যক্তীভবিষ্যতীতি, শ্রোতৃণাং শ্রোত্রাবচ্ছেদেন দুঃখজনকত্বং শ্রুতিপতিতং সৎ দুঃখাবহং শ্রুতিদুঃখাবহং তত্ত্বং বা ॥

(গ) কার্ত্তার্থ্যমিতি। অত্র তথয়ো রেফয়োর্যোগেন পারুষ্যং, তৎপ্রযুক্তং পদস্য দুঃশ্রবত্বম্ স্বাশ্রয়পদসম্বন্ধিত্বেন প্রত্যাসন্নস্য শৃঙ্গাররসস্য প্রকর্ষপ্রতীতিং প্রতিবধ্নাতি, ইদমেব 'শ্রুতিকটু'রিত্যভিধীয়তে। নন্বেতৎ পদাংশপারুষ্যমেব ন তু পদপারুষ্যমিতি চেন্ন বাক্যঘটকদ্বিত্রাদিপদপারুষ্যপ্রযুক্তবাক্যদুঃশ্রবত্ববৎপদঘটক-দ্বিত্রাদিবর্ণপারুষ্যপ্রযুক্তপদদুঃশ্রবত্বস্য স্বীকারাৎ। অসভ্যার্থান্তরব্যঞ্জকমশ্লীলং

### অনুবাদ

লজ্জা, ঘৃণা ও অমঙ্গলের ব্যঞ্জনা ভেদে অশ্লীলতা তিন প্রকারের। ক্রমিক উদাহরণ, যথা—'হে রাজন্! গর্বিত শত্রু বিজয়ের জন্যে তোমার সৈন্যদল বিপুল।' হে তন্বি! তুমি চলিয়া যাইবার সময় ধীরে ধীরে বায়ু নিঃসৃত হইতেছিল।

এখানে সাধন, বায়ু ও বিনাশ শব্দসমূহ অশ্লীল।

### মূল

শূরা অমরতাং যান্তি পশুভূতা রণাধ্বরে ॥

অত্র পশুত্বং কাতর্যমভিব্যনক্তীত্যনুচিতার্থত্বম্।

### অনুবাদ

রণযজ্ঞে পশুর মত নিহত হইয়া বীরগণ অমরতা লাভ করিতেছে—এখানে 'পশুত্ব' শব্দ কাতরতা সূচিত করিতেছে। সেই কারণে এখানে অনুচিতার্থত্ব হইয়াছে।

### মূল

অপ্রযুক্তত্বং তথা প্রসিদ্ধাবপি কবিভিরনাদৃতত্বম্ ॥

যথা—ভাতি পদ্মঃ সরোবরে।

অত্র পদ্মশব্দঃ পুংলিঙ্গঃ ॥

তস্য ভাবস্তথা। পদাংশাশ্লীলত্বন্তু অসভ্যস্মৃতিহেতুত্বমেব। জুগুপ্সা ঘৃণা, অমঙ্গলমমঙ্গলাশঙ্কা, ব্যঞ্জকত্বমিহ জনকত্বমেব। অত্রেতি। সৈন্যে প্রযুক্তঃ সাধনশব্দো মেঢ্রব্যঞ্জকতয়া শ্রোতুর্লজ্জাজননেন, রাজবিষয়রতিভাবস্য, সমীরণে প্রযুক্তো বায়ুশব্দো পায়ুবায়ুব্যঞ্জকতয়া শ্রোতুর্জুগুপ্সাজননেন, অদর্শনে প্রযুক্তো বিনাশশব্দশ্চ মৃত্যুব্যঞ্জকতয়া অমঙ্গলাশঙ্কাজননেন শৃঙ্গারস্য প্রকর্ষপ্রতিবন্ধকঃ। অনুচিতার্থত্বং ক্বচিদ্ বাচ্যার্থদোষপ্রতিপাদকত্বেন ক্বচিদর্থাসম্ভবেন ক্বচিৎ অসৎসমর্থকত্বেন, তত্রাদ্যমাহ—শূরা ইতি। পশুভূতাশ্ছেদ্যস্বরূপাঃ। অত্র বাচ্যার্থস্য শূরস্য কাতর্য্যং দোষঃ, তস্য ব্যঞ্জকত্বাৎ পশুপদস্যানুচিতার্থত্বম্। দ্বিতীয়ং যথা—'প্রজ্বলজ্জ্বলধারাবন্নিপতন্তি শরাস্তব।' অত্র প্রজ্বলদিতি পদমনুচিতার্থম্। তৃতীয়াং যথা—'দিবাকরাদ্রক্ষতি যো গুহাসু লীনং দিবাভীতমিবান্ধকারম্। ক্ষুদ্রেঽপি নূনং

অনুবাদ

(কোন শব্দের) প্রসিদ্ধ ব্যবহার থাকিলেও কবিগণ যদি সেইরূপ ব্যবহারকে অনাদর করিয়া অন্যরূপে ব্যবহার করেন, তাহা হইলে সেখানে অপ্রযুক্ততা দোষ হয়। যেমন—'ভাতি পদ্মঃ সরোবরে'। এখানে পদ্মশব্দের পুংলিঙ্গে ব্যবহার হইয়াছে।

মূল

(ঘ) গ্রাম্যত্বং যথা—কটিস্তে হরতে মনঃ।

অত্র কটিশব্দো গ্রাম্যঃ।

অনুবাদ

গ্রাম্যত্বের উদাহরণ, যেমন—

তোমার 'কোমর' মনোহরণ করে।' এখানে কটিশব্দ গ্রাম্য।

মূল

অপ্রতীতত্বমেকদেশমাত্রপ্রসিদ্ধত্বম্ যথা—

'যোগেন দলিতাশয়ঃ'॥

অত্র যোগশাস্ত্র এব বাসনার্থং আশয়শব্দঃ।

অনুবাদ

কেবল একটী ক্ষেত্রে যাহার প্রয়োগ প্রসিদ্ধ, সেইরূপ শব্দের প্রয়োগ হইলে অপ্রতীতত্ব দোষ হয়। যেমন,—'যোগের দ্বারা ছিন্নবাসনা'। এখানে কেবল যোগশাস্ত্রের মতই বাসনার্থে আশয় শব্দের ব্যবহার হইয়াছে।

শরণং প্রপন্নে মমত্বমুচ্চৈঃ শিরসামতীব॥' অত্রাসম্ভূতস্যান্ধকারভয়স্য সমর্থকং দ্বিতীয়ার্ধম্ অনুচিতার্থম্। এবমন্যদপি জ্ঞেয়ম্। তথাপ্রসিদ্ধাবপি তেন রূপেণ প্রসিদ্ধিসত্ত্বেঽপি। পুংলিঙ্গ ইতি। 'অপ্রযুক্তঃ' ইতি শেষঃ॥

(ঘ) হালিকসাধারণপ্রসিদ্ধার্থকশব্দো গ্রাম্যঃ। কটিরিতি। অত্র শৃঙ্গারস্য গূঢ়ত্বকৃতচারুত্বাভাবাৎ প্রকর্ষপ্রতীতিপ্রতিরোধঃ। যোগেন প্রকৃতিপুরুষয়োরভেদচিন্তনেন দলিতঃ খণ্ডিতঃ আশয়ো বাসনা যস্য সঃ। আশয়শব্দোঽপ্রতীত ইতি শেষঃ। অত্র যোগশাস্ত্রাননুশীলিনামাশয়পদার্থানভিজ্ঞানাং যোগ-

### মূল

আশীঃ পরম্পরাং বন্দ্যাং কর্ণে কৃত্বা কৃপাং কুরু।

অত্র বন্দ্যামিতি কিং বন্দীভূতায়ামুত বন্দনীয়ামিতি সন্দেহঃ।

### অনুবাদ

বন্দনীয় আশীর্বাদ পংক্তি শ্রবণ করিয়া কৃপা করুন—এই উদাহরণে 'বন্দ্যাম্' এই শব্দে বন্দীকৃত বা বন্দনীয় কি অর্থ বুঝাইতেছে—এইজন্য সন্দেহ দোষ হইয়াছে।

### মূল

'নেয়ার্থত্বং রূঢ়িপ্রয়োজনাভাবাদশক্তিকৃতং লক্ষ্যার্থপ্রকাশনম্ ॥

যথা—

(ঙ) 'কমলে চরণাঘাতং মুখং সুমুখি! তেহকরোৎ।'

অত্র চরণাঘাতেন নির্জিতত্বং লক্ষ্যম্।

### অনুবাদ

রূঢ়ি ও প্রয়োজন না থাকিলেও যদি শক্তিহীনতাবশতঃ কোন পদের ব্যবহারের দ্বারা লক্ষ্যার্থের প্রকাশ হয়—তাহা হইলে সেখানে—'নেয়ার্থত্ব' দোষ হয়।

---

বিষয়ভাববোধবিলম্বকরত্বমপ্রতীতত্বম্। প্রকরণাদ্যভাবেন শ্লেষাদিনাহর্থসন্দেহ-জনকঃ শব্দঃ সন্দিগ্ধঃ। আশীরিতি। কর্ণে কৃত্বা শ্রুত্বা। অত্রেতি। বন্দ্যামিতি পদস্য সন্দিগ্ধত্বং শাব্দবোধবিলম্বেন রাজবিষয়রতিভাববোধস্য বিলম্বকৃৎ অশক্তিকৃতং কবেরসামর্থ্যপ্রযুক্তম্ অসামর্থ্যমত্রাব্যুৎপত্তিঃ ॥

(ঙ) চরণাঘাতেন চরণাঘাতপদেন নির্জিতত্বং পরাভবঃ। মুখস্য চরণা-সম্ভবাৎ তদাঘাতস্যাপি অসম্ভব ইত্যন্বয়ানুপপত্তিঃ। স্বজন্যচরণাঘাতপরাভবঃ স্বজন্যবৃত্তিপরাভবত্ববত্ত্বং মুখ্যলক্ষ্যয়োঃ সম্বন্ধঃ। তত্র রূঢ়িপ্রয়োজনব্যতিরেক-নিশ্চয়েন, কবেরশক্তিনিশ্চয়ঃ ততো লক্ষ্যোপস্থিতিঃ ততঃ শাব্দবোধ ইতি তদ্বিলম্বেনৈব রসবোধবিলম্বনমত্র দূষকতাবীজম্। কেচিত্তু 'নির্জিতত্বাতিশয়স্য প্রয়োজনস্যৈবোপস্থিতেরত্র কথং নেয়ার্থমিতি চেন্ন রূঢ়িপ্রয়োজনাভাবপদস্য মুখ্যার্থগ্রহাভাবোপলক্ষণপরতয়া প্রকৃতে তত এব নেয়ার্থত্বাভ্যুপগমাৎ।' কেচিত্তু—

হে সুমুখি! তোমার মুখ পদ্মের উপর চরণাঘাত করিয়াছিল।

এখানে 'চরণাঘাত' পদের দ্বারা 'পরাজয় হইয়াছে'—এই লক্ষ্যার্থের প্রকাশ হইয়াছে।

## মূল

নিহতার্থত্বমুভয়ার্থস্য শব্দস্যাপ্রসিদ্ধেঽর্থে প্রয়োগঃ।

যথা—

(চ) 'যমুনাশম্বরমম্বরং ব্যতানীৎ।'

শম্বর শব্দো দৈত্যে প্রসিদ্ধঃ, ইহ তু জনে নিহতার্থঃ।

## অনুবাদ

উভয়ার্থযুক্ত শব্দের অপ্রসিদ্ধ অর্থে প্রয়োগ হইলে 'নিহতার্থত্ব' দোষ হয়। যথা—

যমুনার জল আকাশ ব্যাপ্ত করিয়াছে।

শম্বর শব্দের দৈত্য অর্থই প্রসিদ্ধ; এখানে জল অর্থ গৃহীত হওয়ায় নিহতার্থ দোষ হইয়াছে।

'পদ্মনির্জিতত্বং হি শোভয়ৈব জনিতং ন তু চরণাঘাতেনেতি তয়োর্জন্যজনকভাবসম্বন্ধাভাবঃ' ইত্যাহুঃ, তন্ন, অত্র হি লক্ষণাজন্যবোধানন্তরং সাদৃশ্যপ্রতীতিরেবানুভবসিদ্ধা, ন তু নির্জিতত্বাতিশয়প্রতীতিঃ। তাৎপর্য্যাভাবাৎ মুখ্যলক্ষ্যয়োরুপদর্শিতসম্বন্ধসত্ত্বাচ্চ। ন চাত্র সাদৃশ্যপ্রতীতিরেব প্রয়োজনমিতি বাচ্যং বক্ত্রাদিবৈশিষ্ট্যসচিবার্থব্যঞ্জনয়ৈব তস্যা জননাৎ। লক্ষণাপ্রয়োজনস্য তু লক্ষণামূলব্যঞ্জনাজন্যত্বনিয়মাৎ। সাদৃশ্যস্য চ লক্ষ্যার্থতদ্‌বৃত্তিধর্মান্যতরসম্বন্ধত্বাভাবাৎ প্রয়োজনস্য তদন্যতরবৃত্তিত্বনিয়মাৎ। উভয়ার্থস্য প্রসিদ্ধাপ্রসিদ্ধোভয়বাচিনঃ॥

(চ) যমুনাশম্বরং জমুনাজলং ব্যতানীৎ ব্যাপ্তবৎ। দৈত্যে দৈত্যবিশেষে। অত্র বিলম্বেন পদার্থোপস্থাপকত্বং যমুনাবিষয়রতিভাববোধবিলম্বকৃৎ। আঙ্‌পূর্ব ইতি। ন চ 'দা'ধাতোর্দানেঽভিধাসত্ত্বেন কথমবাচকত্বমিতি বাচ্যং ধাত্বর্থবাধকোপসর্গরহিত—'দা' ধাতোরেব দানেঽভিধাকল্পনাৎ। এতদস্বীকারে তূদাহরণান্তরমাহ—যথা বেতি। দিনমিতি। দিনপদস্য সূর্য্যাবচ্ছিন্নযামচতুষ্টয়েঽভিধা। অত্র শৃঙ্গারপ্রতীতিবিলম্বনং দূষকতাবীজম্। রুঢ্যাদিসত্ত্বে লাক্ষাণিকপদপ্রয়োগে

## মূল

'গীতেষু কর্ণমাদত্তে'।

অত্রাঙ্-পূর্বো দাঞ্ ধাতুর্দানার্থেঽবাচকঃ।

যথা বা,—

দিনং মে ত্বয়ি সংপ্রাপ্তে ধ্বান্তচ্ছন্নাপিযামিনী। অত্র দিনমিতি প্রকাশময়ার্থেঽবাচকম।

## অনুবাদ

'গীতেষু কর্ণমাদত্তে ( সংগীতে কান দিতেছে )—আ-পূর্বক দা ধাতু আদান অর্থাৎ গ্রহণ করা অর্থ প্রকাশ করে বলিয়া এই ক্ষেত্রে অবাচকত্ব দোষ হইয়াছে।

কিংবা, যেমন—

তোমাকে লাভ করিয়া আমার অন্ধকারাচ্ছন্ন রাত্রিও উজ্জ্বল হইয়াছে।

এখানে 'দিন' শব্দ প্রকাশময়ার্থে ব্যবহৃত হওয়ায় অবাচকত্ব দোষ হইয়াছে।

---

ঽবাচকত্বং তদসত্ত্বে তু নেয়ার্থত্বমিতি ভেদঃ। নিরূঢ়লক্ষণাদৌ শাব্দবোধবিলম্বাভাবান্ন রসাদি বোধবিলম্বনমিতি নাস্যাবসর ইত্যবধেয়ম্। "হা ধিক্ সা কিল তামসী শশিমুখী দৃষ্টা ময়া যত্র সা তদ্বিচ্ছেদরুজান্ধকারিতমিদং দগ্ধং দিনং কল্পিতম্॥" ইত্যাদৌ প্রকাশময়ে দিনপদপ্রয়োগদর্শনাদ্রূঢ়িঃ, প্রকাশাতিশয়প্রতীতিপ্রয়োজনং বা। এবমন্যত্রাপি বোধ্যম্। কেচিত্তু—ভ্রমন্নায়কসত্ত্বেঽবাচকত্বং তদসত্ত্বে নেয়ার্থত্বমিতি বদন্তি। তন্ন, দিনমিত্যাদৌ দিনপদস্য প্রকাশময়েঽর্থে অভিধাভ্রমজনকাভাবাদ্ 'বচো বাণত্বমাগতা' ইত্যাদি বক্ষ্যমাণনেয়ার্থোদাহরণে ভ্রমোন্নায়কসত্ত্বেঽপ্যবাচকত্বানঙ্গীকারাচ্চ। অর্থপ্রতীতেঃ পদার্থোপস্থিতেঃ ব্যবহিতত্বং ব্যবধানেন জনকত্বম্। পদগতক্লিষ্টত্বস্য সমাসগতত্বেনৈব দোষত্বং বক্ষ্যতে। সমাসেঽন্বিতান্বয়লভ্যানতিপ্রসক্তবিশেষতাবচ্ছেদককল্পনেন বিলম্বো হি ব্যবধানং বাক্যক্লিষ্টত্বস্থলে তু আসক্তিকল্পনেন বিলম্বঃ॥

### মূল

ক্লিষ্টত্বমর্থপ্রতীতের্ব্যবহিতত্বম্। যথা—

(ছ) 'ক্ষীরোদজাবসতিজন্মভুবঃ প্রসন্নাঃ'।

অত্র ক্ষীরোদজা লক্ষ্মী তস্যা বসতিঃ পদ্মং তস্য জন্মভুবো জলানি।

### অনুবাদ

অর্থবোধে বিলম্ব হইলে ক্লিষ্টত্বদোষ হয়। যেমন—'ক্ষীরসমুদ্রে জাতার বাসস্থানের জন্মভূমিসমূহ প্রসন্ন'—এখানে ক্ষীরোদজা—অর্থাৎ লক্ষ্মী, তাঁহার বসতি—অর্থাৎ পদ্ম, তাহার জন্মভূমিসমূহ—অর্থাৎ জলরাশি।

### মূল

'ভূতয়েঽস্তু ভবানীশঃ।'

অত্র ভবানীশ শব্দো ভবান্যাঃ পত্যন্তরপ্রতীতিকারিত্বাদ্ বিরুদ্ধমতিকৃৎ।'

### অনুবাদ

'ভবদেবের পত্নীর স্বামী মঙ্গল করুন।'—এই উদাহরণে, 'ভবানীশ' শব্দের দ্বারা ভবানীর অন্য পতি আছে এইরূপ ধারণা সৃষ্টি করায় বিরুদ্ধমতিকারিতা দোষ হইয়াছে।

### মূল

বিধেয়স্যাংশস্য বিমর্ষাভাবেন গুণীভূতত্বম্ অবিমৃষ্টবিধেয়াংশত্বম্।

যথা—

'স্বর্গগ্রামটিকাবিলুণ্ঠনবৃথোচ্ছূনৈঃ কিমেভির্ভুজৈঃ।'

(ছ) ক্ষীরোদজেতি। তত্রান্বিতান্বয়লভ্যানাং ক্ষীরোদজাত্ব-ক্ষীরোদজাবসতিত্ব ক্ষীরোদজাবসতিজন্মস্থানত্বানাং ব্যাপ্যানি লক্ষ্মীত্বপদ্মত্ব-জলত্বানি প্রকৃতোপযোগিত্ব-প্রতিসন্ধানেন কল্পনীয়ানি, ততঃ শাব্দবোধ ইতি রসাধিবোধবিলম্বনমপ্যত্র [illegible]ম্। ভূতয় ইতি। ভবস্য পত্নী ভবানী তস্যা ঈশঃ পতিঃ, অত্র দেববিষয়রতিভাবপ্রকর্ষবোধপ্রতিরোধঃ। অবিমৃষ্টেতি। অবিমৃষ্টঃ প্রাধান্যেনানির্দ্দিষ্টঃ বিধেয়াংশো যত্র তত্ত্বম। পদার্থানাং মধ্যে বিধেয়াংশস্য উপাদেয়ত্বেন প্রাধান্যম্,

অত্র বৃথাত্বং বিধেয়ম্ তচ্চ সমাসে গুণীভাবাদনুবাদ্যত্বপ্রতীতিকৃৎ।

যথা বা—

'রক্ষাংস্যপি পুরঃ স্থাতুমলং রামানুজস্য মে।'

অত্র রামস্যেতি বাচ্যম্।

(জ) যথা বা— 'আসমুদ্রক্ষিতীশানাম্।'

অত্রাসমুদ্রমিতি বাচ্যম্।

যথা বা—যত্র তে পততি সুভ্রু! কটাক্ষ ষষ্ঠবাণঃ ইব পঞ্চশরস্য।

---

তস্য চ প্রাধান্যেন নির্দেশ এবোচিতস্তদ্বিপর্য্যয়শ্চ কচিৎ সমাসেন কচিদুদ্দেশ্য-বিধেয়পদয়োঃ পৌর্বাপর্য্যবিপর্য্যয়েণ, তত্রাদ্যে পদদোষত্বং দ্বিতীয়ে বাক্যদোষতা। অনুবাদ্যত্বমুদ্দেশ্যত্বম্। অলং সমর্থানি। তত্র কাকুস্বরবশাদসমর্থত্বং বজ্যতে, রাক্ষসবিনাশে রামসম্বন্ধিত্বস্যৈবোপযোগিত্বমিতি তস্যৈবোপাদেয়ত্বমিতি ভাবঃ॥

(জ) আসমুদ্রেতি। রঘুবংশাধিকারস্য সমুদ্রপর্য্যন্তত্বমুপাদেয়ম্। উৎ-প্রেক্ষ্যমুৎপ্রেক্ষিতুং যোগ্যম্। নঞ্ সমাসগতমবিমৃষ্টবিধেয়াংশত্বমাহ—অমুক্তেতি। প্রসজ্যপ্রতিষেধত্বমিতি। বিধেয়প্রধানত্বাদিতি ভাবঃ। বিধেয়ত্বমিতি। তদর্থস্য ইতি শেষঃ। অপ্রাধান্যমিতি। যত্র বাক্যে, বিধেঃ পদার্থান্তরস্য অপ্রাধান্যম্ উদ্দেশ্যতয়াঽমুখ্যত্বং প্রতিষেধে নঞর্থে প্রধানতা বিধেয়তয়া মুখ্যত্বং যত্র যদর্থে ক্রিয়য়া সমভিব্যাহৃতপদার্থতাবচ্ছেদকেন সহ সম্বন্ধস্তত্র বাক্যে অসৌ নঞ্, প্রসজ্যপ্রতিষেধ ইত্যর্থঃ। উদাহরতি—যথেতি। নবজলধর ইতি। গন্ধর্বেণোর্বশ্যাং হৃতায়াং পুরুরবসস্তদ্বিরহে নবজলধরাদৌ নিশাচরত্বাদি প্রতীতিবর্ণনমিদম্। অয়ং সন্নদ্ধো ন নবজলধরঃ, দৃপ্তনিশাচর ইত্যয়ং নবজলধরত্বাভাববান্ ইত্যর্থঃ। অত্রেদং পদার্থস্য উদ্দেশ্যত্বং নঞর্থস্যাভাবস্য বিধেয়ত্বং সমভিব্যাহৃতপদার্থতাবচ্ছেদকেন সহ নঞর্থস্য সম্বন্ধঃ, ন চ বিধের্ভাবপদার্থস্য ইতি ব্যাখ্যেয়ম্, অভাব ন জাতিমান্ ইত্যাদসংগ্রহা-পত্তেঃ। ক্রিয়য়েতি। যথাশ্রুতার্থবিবক্ষণে তু অয়ং ন পাকবানিত্যাদিসংগ্রহে-ঽপ্যুক্তোদাহরণাদ্যসংগ্রহপ্রসঙ্গঃ, ন চ নঞর্থস্য ক্রিয়ান্বয়িত্বাভাবেনোক্তোদাহরণাদৌ নঞঃ প্রসজ্যপ্রতিষেধত্বমেব নাস্তীতি বাচ্যম্, তত্র বিধের্বিধেয়ত্বাভাবেন পর্য্যুদা-সত্বাসম্ভবাৎ, তৃতীয়প্রকারানভিধানাচ্চ প্রসজ্যপ্রতিষেধস্যৈবাবশ্যং বাচ্যত্বাৎ। অতএব অব্যয়ীভাবসমাসপ্রকরণে গোয়ীচন্দ্রেণোক্ত—ধর্মাভাবে প্রসজ্যপ্রতিষেধো মাভূৎ,' 'ব্রাহ্মণোঽয়ং ন ভবতি 'ব্রাহ্মণত্বম্, ধর্মোঽত্র নিষিধ্যতে' ইতি, 'মুনিরধনঃ'

অত্র— ষষ্ঠ ইবেত্যুৎপ্রেক্ষ্যম্ ।

যথা বা— 'অমুক্তা ভবতা নাথ! মুহূর্ত্তমপি সা পুরা।'

অত্রামুক্তেত্যত্র 'নঞঃ প্রসজ্জপ্রতিষেধত্ব'মিতি বিধেয়ত্বমেবোচিতম্ ।

যদাহুঃ—

'অপ্রাধান্যং বিধের্যত্র প্রতিষেধে প্রধানতা।
প্রসজ্জপ্রতিষেধোঽসৌ ক্রিয়য়া সহ যত্র নঞ্ ॥'

যথা—'নবজলধরসন্নদ্ধোঽয়ং ন দৃপ্তনিশাচরঃ।'

(ঋ) উক্তোদাহরণে তু তৎপুরুষসমাসে গুণীভাবে নঞঃ পর্য্যুদাসতয়া নিষেধস্য বিধেয়তয়ানবগমঃ।

যদাহুঃ —

'প্রধানত্বং বিধের্যত্র প্রতিষেধেঽপ্রধানতা।
পর্য্যুদাসঃ স বিজ্ঞেয়ো যত্রোত্তরপদেন নঞ্ ॥

ইত্যাদৌ তু সমাসলুপ্তবিদ্যমানাদিপদার্থৈকদেশে নঞর্থস্য সম্বন্ধঃ, বস্তুতস্তু 'ঘটো গৃহে, ন চত্বরে' 'ধনং চৈত্রস্য, ন মৈত্রস্য' ইত্যাদৌ বিভক্ত্যর্থেন সহ নঞর্থস্যান্বয়েঽপি প্রসজ্যপ্রতিষেধত্বং বাচ্যম্, নঞর্থস্য বিধেয়ত্বেনৈব তৎস্বীকারাৎ, ক্রিয়ান্বয়িত্বস্যানিয়তত্বাচ্চ। এবঞ্চ ঘটো ন পট ইত্যাদাবুত্তরপদার্থেন পটাদিনা নঞর্থস্য ভেদস্য সম্বন্ধসত্ত্বেঽপি বিধেয়ত্বমাত্রেণ প্রসজ্যপ্রতিষেধত্বং, ন চাত্র পটত্বাভাব এব বিধেয়ো ন তু পটভেদ ইতি বাচ্যম্, পটভেদস্যাপি বিধেয়ত্বেন নঞর্থস্য বিধেয়ত্বেনৈব তৎস্বীকারাৎ ক্রিয়ান্বয়িত্বস্যানিত্বাচ্চ বাধকাভাবাৎ। ন চ ভেদবোধকস্য নঞো নিত্যসমাসবিধানমেব বাধকমিতি বাচ্যম্, 'যজতিষু যে যজামহং কুর্বীত নানুযাজেষু' ইত্যাদৌ ব্যভিচারদর্শনাৎ কালাপানাং নিত্যসমাসবিধানস্যাযুক্তত্বাৎ। নিত্যসমাসবাদিমতেঽপি 'অয়মব্রাহ্মণঃ' ইত্যাদৌ ব্রাহ্মণভেদস্য বিধেয়ত্বমবশ্যং বাচ্যম্, ন চাত্রাপি ব্রাহ্মণত্বাভাববানিত্যেবার্থ ইতি বাচ্যম্, সমস্যমানপদার্থয়োরন্বয়াভাবে তৎপুরুষানঙ্গীকারাৎ ॥

(ঋ) নন্বেবং প্রকৃতে কিম্ অনুপপন্নম্? ইত্যত আহ—উক্তোদাহরণে ত্বিতি। অমুক্তেত্যাদাবিত্যর্থঃ। পর্য্যুদাসতয়া পর্য্যুদাসবদনুবাদ্যত্বপ্রতীতিকারিতয়া বিধেয়তানবগমো বিধেয়তায়া ন স্পষ্টাবগমঃ। যথাশ্রুতার্থত্বেঽত্র নঞঃ প্রসজ্যপ্রতিষেধত্বমিতি প্রাগুক্তেন সহ বিরোধঃ স্যাৎ। বিধের্বিধেয়ত্বাভাবে পর্য্যুদাসাসঙ্গতিশ্চ স্যাৎ।

তেন—

জুগোপাত্মানমত্রস্তো ভেজে ধর্মমনাতুরঃ।
অগৃধ্নুরাদদে সোঽর্থানসক্তঃ সুখমন্বভূৎ॥

অত্র অত্রস্ততাদ্যনুদ্যাত্মগোপনাদ্যেব বিধেয়মিতি নঞঃ পর্যুদাসতয়া গুণীভাবো যুক্তঃ।

(ঞ) নন্বু 'অশ্রাদ্ধভোজী ব্রাহ্মণঃ', 'অসূর্য্যম্পশ্যা রাজদারাঃ' ইত্যাদিবৎ 'অমুক্তা' ইত্যত্রাপি প্রসজ্জপ্রতিষেধো ভবতীতি চেৎ? ন, অত্রাপি যদি ভোজনাদিরূপ-ক্রিয়াংশেন নঞঃ সম্বন্ধঃ স্যাত্তদৈব 'তত্র প্রসজ্জ প্রতিষেধত্বং বক্তুং শক্যম্, ন চ তথা ; তত্র বিশেষ্যতয়া প্রাধান্যেন তদ্ভোজ্যার্থেন কর্ত্রংশেনৈব নঞঃ সম্বন্ধাৎ।

যদাহুঃ—

'শ্রাদ্ধভোজনশীলো হি যতঃ কর্ত্তা প্রতীয়তে।
ন তদ্ভোজনমাত্রং তু কর্ত্তরীনের্বিধানতঃ॥' ইতি

'অমুক্তা' ইত্যত্র তু ক্রিয়য়ৈব সহ সম্বন্ধ ইতি দোষ এব। এতে চ ক্লিষ্টত্বাদয়ঃ সমাসগতা এব পদদোষাঃ।

---

পর্য্যুদাসস্যানুবাদ্যত্বমুপপাদয়তি—যদাহুরিতি। যত্র বাক্যে বিধেঃ পদার্থান্তরস্য প্রধানত্বং বিধেয়তয়া মুখ্যত্বপ্রতিষেধে নঞর্থেঽপ্রধানতা উদ্দেশ্যতাবচ্ছেদকতয়া অমুখ্যত্বম্। যত্র যদর্থে, উত্তরপদেন উত্তরপদার্থেন সহ সম্বন্ধস্তত্র বাক্যে স নঞ্ পর্য্যুদাসো বিজ্ঞেয় ইত্যর্থঃ। 'রাত্রৌ শ্রাদ্ধং ন কুর্বীত' ইত্যাদৌ ন রাত্রাবিতি যোজনয়া রাত্রাবিত্যস্যোত্তরপদত্বমুপপন্নম্। উদাহরতি—তেনেতি জুগোপ পালয়ামাস, অগৃধ্নুস্তৃষ্ণাশূন্যঃ, স দিলীপঃ, অসক্তোঽনাসক্তঃ। অত্রস্ততাদি ত্রস্তভিন্নত্বাদি, অনূদ্য উদ্দেশ্যতাবচ্ছেদকীকৃত্য, তৎপুরুষসমাসেনাত্যন্তাভাবানভিধানাৎ ত্রস্তত্বাভাবাদেরত্র নোদ্দেশ্যতাবচ্ছেদকত্বমিত্যবগন্তব্যম্। এবঞ্চ নঞঃ প্রসজ্যপ্রতিষেধত্বং পর্য্যুদাসত্বং চ বিধেয়োদ্দেশ্যভাববিবক্ষাধীনম্, ন তু নিয়তম্। গুণীভাবো গৌণার্থপ্রতিপাদকত্বম্॥

(ঞ) নন্বু অশ্রাদ্ধভোজীতি। সমস্তেনাপি নঞা মোচনা-(ভোজনা)-স্তভাববিধেয়ত্বস্য স্পষ্টাবগমে কথমবিমৃষ্টবিধেয়াংশত্বমিতি ভাবঃ। তদ্ভোজ্যার্থেন শ্রাদ্ধভোজ্যাদিরূপার্থেন। কত্রংশেনৈবেতি। ভোজনার্থাদ্যংশেন তৎসম্বন্ধস্বীকারে

## অনুবাদ

বাক্যের বিধেয় অংশকে প্রধানভাবে উল্লেখ না করিয়া অপ্রধান ভাবে উল্লেখ করিলে 'অবিমৃষ্টবিধেয়াংশতা' দোষ হয়।

যেমন— *'স্বর্গগ্রামটিকাবিলুণ্ঠনবৃথোচ্ছূনৈঃ কিমেভির্ভুজৈঃ'—এই উদাহরণে 'বৃথাত্ব' হইতেছে বিধেয়াংশ; কিন্তু তাহা সমাসে অপ্রধান হওয়ায়, ইহা উদ্দেশ্যবোধজনক হইয়া গিয়াছে।

কিংবা, যেমন—

'রামানুজ আমার সম্মুখে রাক্ষসগণ থাকিতে সমর্থ হইবে?'—এখানে 'রামস্য' এইভাবে বলা উচিত।

কিংবা যেমন—

'আসমুদ্রপৃথিবীর অধিপতিগণের' এই উদাহরণে 'আসমুদ্রম্'—ইহা বলা উচিত।

কিংবা যেমন—

'হে সুভ্রু! পঞ্চশরের যষ্ঠবাণের মত তোমার কটাক্ষ যেখানে পড়ে।'

এখানে 'ষষ্ঠের মত' এইভাবে উৎপ্রেক্ষার যোগ্য।

কিংবা যেমন—

'হে নাথ! সে পূর্বে মুহূর্ত্তের জন্যও অমুক্ত হইয়াছিল'—এই উদাহরণে 'অমুক্ত'—এই পদে নঞের প্রসজ্জপ্রতিষেধত্ব হওয়ায় বিধেয়ত্ব হওয়াই উচিত।

*অর্থের জন্য প্রথম পরিচ্ছেদ দ্রষ্টব্য

ণিনাত্থর্থস্য কর্ত্তুরনন্বয়াপত্তেঃ, কৃদুপস্থাপিতস্য কর্ত্তুর্ধাত্বর্থে নৈবান্বয়স্য ব্যুৎপত্তিসিদ্ধত্বাৎ। অতঃ শ্রাদ্ধভোজিপদাৎ তদ্ভোজনমাত্রং শ্রাদ্ধভোজনমাত্রং, প্রতীয়তে ইত্যনুষঙ্গঃ। ক্রিয়য়ৈব সহ সম্বন্ধ ইতি। ভবৎকর্তৃকমোচনাভাবপ্রতীতিবোধস্যানুভাবসিদ্ধত্বাদিতি ভাবঃ। দোষ এব অবিমৃষ্টবিধেয়াংশত্বমেব। এতন্মতে সমস্যমানপদার্থৈকদেশে নঞর্থান্বয়েঽপি সমাসস্বীকারঃ, যদি পুনঃ ক্তপ্রত্যয়ার্থস্য কর্ম্মণোঽন্বয়াপত্যা-ক্রিয়য়া সহ নঞর্থস্য সম্বন্ধমনঙ্গীকৃত্য মোচন-(ভোজন)-কর্ম্মণৈব সম্বন্ধঃ স্বীক্রিয়তে, তদা

যেমন বলা হইয়াছে—

যেখানে বিধিতে অপ্রধানতা এবং নিষেধে প্রধানতা হয় এবং যেখানে ক্রিয়ার সহিত নঞের সংযোগ হয় সেখানে প্রসজ্জপ্রতিষেধ হয় ; যেমন—

ইহা পুঞ্জীভূত নবজলধর, গর্ব্বিত দানব নয়। কিন্তু উদ্ধৃত উদাহরণে তৎপুরুষসমাসে অপ্রধানীভূত হওয়ায় নঞের পর্য্যুদাসতা হইয়াছে ; সেই কারণে নিষেধের প্রাধান্য হয় নাই।

যেমন বলা হইয়াছে—

যেখানে বিধির প্রাধান্য ও নিষেধের অপ্রাধান্য ঘটে এবং উত্তর পদের সহিত নঞের সংযোগ হয়, সেখানে পর্য্যুদাস হইয়াছে বুঝিতে হইবে।

সেইজন্য—ভীত না হইয়া তিনি আত্মরক্ষা করিতেন, নিজে আতুর না হইয়া ধর্মানুশীলন করিতেন, লোভের বশবর্ত্তী না হইয়া তিনি অর্থ গ্রহণ করিতেন এবং অনাসক্তভাবে সুখভোগ করিতেন।

এখানে অত্রস্ততা প্রভৃর্তিকে উদ্দেশ্য করিয়া আত্মরক্ষা প্রভৃতিই বিধেয় করা হইয়াছে—এজন্য নঞের পর্য্যুদাসতাবশতঃ অপ্রধানভাব সংগত হইয়াছে।

কিন্তু যদি বলা হয়, 'অশ্রাদ্ধভোজী ব্রাহ্মণ', অসূর্য্যম্পশ্যা রাজদারা' ইত্যাদির মত 'অমুক্তা' এই পদেও প্রসজ্জপ্রতিষেধ হইয়াছে ? তাহা ঠিক নয়। এখানে যদি ভোজনাদিরূপ ক্রিয়াংশের সহিত নঞের সম্বন্ধ হইত, তাহা হইলে সেখানে প্রসজ্জপ্রতিষেধত্ব বলা ঠিক হইত ; কিন্তু এক্ষেত্রে সেরূপ হয় নাই ; কারণ এখানে বিশেষ্যরূপে প্রাধান্য লাভ করিয়াছে—তাহার ভোজনকারী কর্ত্তা ; সেই কর্ত্তার সহিত নঞের সম্বন্ধ হইয়াছে।

যেমন বলা হইয়াছে—কর্ত্তায় 'ইনি' প্রত্যয়ের প্রয়োগবশতঃ শ্রাদ্ধভোজনকারী কর্ত্তাকেই বুঝায়, মাত্র ভোজনকার্য্যকে বুঝায় না।

---

পুনরয়মব্রাহ্মণ ইত্যাদি বদত্রাপি মোচন-( ভোজন )-কর্মপদস্যৈব বিধেয়ত্বং বোধ্যম্। কিন্তু নঞঃ সমস্ততয়া তস্য ন স্পষ্টাবগম ইতি অবিমৃষ্টবিধেয়াংশত্বমিত্যবগন্তব্যম্।

কিন্তু 'অমুক্তা'—এই পদে ক্রিয়ার সহিতই সম্বন্ধ বলিয়া ইহা দোষই হইয়াছে। এই ক্লিষ্টতা প্রভৃতি দোষসমূহ সমাসগত বলিয়া পদদোষ।

## মূল

(ট) বাক্যে দুঃশ্রবত্বং যথা—

'স্মরার্ত্ত্যন্ধঃ কদা লপ্স্যে কার্ত্তার্থ্যং বিরহে তব।

কৃতপ্রবৃত্তিরন্যার্থে কবির্বান্তং সমশ্নুতে।'

---

অত্রাপি রসাদি-প্রতীতি বিলম্বনং দূষকতাবীজম্। এতচ্চেতি। আদিপদাৎ বিরুদ্ধমতিকারিত্ববিধেয়াবিমর্শয়োগ্রহণং, বিনা সমাসং তেষামসম্ভবাদিতি ভাবঃ॥

(ট) সম্প্রতি বাক্যদুঃশ্রবত্বাদীনুদাহরতি—বাক্যে ইতি। স্মরার্ত্ত্যন্ধ ইতি। অত্রানেকপদস্য পরুষবর্ণঘটিতত্বাদ্ বাক্যদুঃশ্রবত্বম্। বাক্যগতং ব্রীড়াব্যঞ্জকমশ্লীলত্বং যথা—'ন সাধনোন্নতির্যা স্যাৎ কলত্রারতিদায়িনী।' জুগুপ্সাব্যঞ্জকমশ্লীলত্বমুদাহরতি —কৃতপ্রবৃত্তিরিতি। অন্যার্থে অন্যকবিবর্ণিতবাক্যার্থে কৃতপ্রবৃত্তিঃ কৃতকাব্যবন্ধঃ। অত্র পশুপ্রবৃত্তিশব্দৌ জুগুপ্সাব্যঞ্জকৌ। অমঙ্গলাশ্লীলত্বং বাক্যগতং যথা—'পিতৃ-বসতিমহং প্রয়ামি তাং সহ পরিবারজনেন, যত্র মে। ভবতি সপদি পাবকান্বয়ে হৃদয়মশেষিতশোকশল্যকম্।' অত্র পিতৃবসতিপাবকশব্দৌ জনকবেশ্মপবিত্রকারি-বাচকৌ শ্মশানতদ্বহ্নিরূপামঙ্গলব্যঞ্জকৌ। অনুচিতার্থং যথা—'কুবিন্দস্ত্বং তাবৎ পটয়সি গুণগ্রামমভিতো যশো গায়ন্ত্যেতে দিশি দিশি চ নগ্নস্তব বিভো। শরৎজ্যোৎস্না-গৌরস্ফুটবিকটসর্বাঙ্গসুভগা তথাপি ত্বৎকীর্ত্তির্ভ্রমতি বিগতাচ্ছাদনমিহ।' কুবিন্দঃ লব্ধপৃথিবীকঃ, দোষপক্ষে তন্তুবায়ঃ নগ্নাঃ স্তুতিপাঠকাঃ, পক্ষে দিগম্বরাঃ। অত্র কুবিন্দাদিশব্দোঽর্থান্তরং প্রতিপাদয়ন্ স্তুত্যস্য তিরস্কারং ব্যনক্তীত্যনুচিতার্থত্বম্। অপ্রযুক্তত্বং যথা—'স রাতু বো দুশ্চ্যবনো ভাবুকানাং পরম্পরাম্। অনেডমূকতা-দ্যৈশ্চ দ্যতু দোষৈরসম্মতান্।' অত্র 'রা'ধাতুর্দানে, দুশ্চ্যবন ইন্দ্রে, ভাবুকং মঙ্গলে, অনেডমূকো মূকবধিরে, 'দো'ধাতুঃ খণ্ডনে প্রসিদ্ধা অপি কবিভিরনাদৃতত্বাদ-প্রযুক্তাঃ। 'অনুত্তমং পশ্য' ইত্যত্রানুত্তমপদস্য উত্তমবাচকত্ববদনেডমূকপদস্য এডমূক-বাচকত্বম্। গ্রাম্যত্বং যথা—'তাম্বূলভৃতগল্লোঽয়ং ভল্লং জল্পতি মানুষঃ। করোতি খাদনং পানং সদৈব চ যথা তথা।' গল্লঃ কপোলঃ, ভল্লং ভদ্রম্। অত্র গল্লভল্ল-মানুষখাদনপানশব্দাঃ গ্রাম্যাঃ। অপ্রতীতত্বং যথা—'তস্যাধিমাত্রোপায়স্য তীব্র-সংবেগিতাজুষঃ। দৃঢ়ভূমিঃ প্রিয়প্রাপ্তৌ যত্নঃ স ফলিতঃ সখে॥' অধিমাত্রনামা

অত্র জুগুপ্সাব্যঞ্জিকাশ্লীলতা।

(ঠ) 'উদ্যৎ-কমললৌহিত্যৈর্বক্রাভির্ভূষিতা তনুঃ।'

---

ক্রিয়াবিশেষ উপায়ো যস্য তস্য তীব্রসংবেগিতা সমাধিবিশেষঃ দৃঢ়ভূমির্দৃঢ়াভ্যাসদায়ী, প্রিয়প্রাপ্তৌ তত্ত্বজ্ঞানলাভে। অত্রাধিমাত্রাদয়ঃ শব্দাঃ যোগশাস্ত্রমাত্রপ্রযুক্তত্বাদ-প্রতীতাঃ। সন্দিগ্ধত্বং যথা—'সরালয়োল্লাসকরঃ প্রাপ্তপর্য্যাপ্তকম্পনঃ। মার্গণ-প্রবণো ভাস্বদ্ভূতিরেষ বিলোক্যতাম্॥' অত্র সুকম্পনমার্গণভূতিশব্দাঃ, কিং দেবসেনাশরবিভূত্যর্থাঃ, কিংবা মদিরাকম্পনপর্য্যটনভস্মার্থা ইতি সন্দেহঃ॥

(ঠ) নেয়ার্থত্বমাহ—উদ্যদিতি। অত্র হি উৎপূর্বস্য ইণধাতোরুদয়গিরি-শেখরারোহণং মুখ্যোঽর্থস্তস্য পদ্মরাগে বাধাৎ তজ্জন্যপ্রকাশে লক্ষণা। অত্র রূঢ়ি-সত্ত্বেঽপি পদ্মরাগপ্রকাশস্যোদয়াজন্যত্বান্মুখ্যার্থযোগাভাবান্নেয়ার্থত্বমবগন্তব্যম্, অন্যদপি নেয়ার্থত্বমুপপাদয়তি—অত্রেতি। পদ্মরাগপদস্য পরিবৃত্ত্যসহত্বাৎ কমলপদস্য পদ্মশব্দে লৌহিত্যপদস্য চ রাগশব্দে বক্রাপদস্য বামাশব্দে লক্ষণা। লক্ষিতৈঃ পদ্মাদিভিঃ পদৈরভিধায়া পদ্মরাগবামানামুপস্থিতিঃ। যথা দ্বিরেফপদেন বহুব্রীহি-লক্ষণয়োপস্থাপিতাদ্রেফদ্বয়যুক্তভ্রমরপদাদভিধয়ৈব ভৃঙ্গোপস্থিতিরত্র রূঢ়িরস্তি, প্রকৃতেতু রূঢ়িপ্রয়োজনাভাবান্নেয়ার্থত্বম্, ইয়মেব লক্ষিতলক্ষণেত্যুচ্যতে। ন চ লক্ষণাদ্বয়াভাবাৎ কথমিয়ং লক্ষিত-লক্ষণেতি বাচ্যং যত্র লক্ষিতাচ্ছব্দাদর্থাভিধানং তত্রৈব লক্ষিতলক্ষণায়াঃ পরিভাবিতত্বাৎ। নন্বু দ্বিরেফপদস্য রেফদ্বয়যুক্ত ভ্রমরশব্দ এবার্থঃ, তথা সতি দ্বিরেফং পশ্যেত্যাদৌ দ্বিতীয়ার্থকর্মতায়া ভৃঙ্গেনান্বয়ঃ। তথাহি—'প্রকৃত্যর্থান্বিতস্বার্থবোধকত্বং প্রত্যয়ানাম্' ইতি নিয়মাদিতি চেন্ন, প্রকৃত্যর্থাভিন্ন-ত্বেনাধ্যাসিতস্যাপি প্রকৃত্যর্থত্বাৎ, অতএব মুখচন্দ্রং পশ্যেতাদৌ চন্দ্রাভিন্নত্বেনাধ্যাসিতে মুখে কর্মতায়া অন্বয়ঃ। তথাহি—দ্বিরেফশব্দাদ্ভ্রমরশব্দস্য দ্বিতীয়াতশ্চ কর্মতায়া লক্ষিতভ্রমরশব্দাদ্ভৃঙ্গস্য চোপস্থিতৌ ভৃঙ্গে ভ্রমরশব্দাভেদং কর্মতাং চাবগাহমান আংশিকাধ্যারোপরূপো বোধো জায়তে। শব্দতদর্থয়োরভেদারোপশ্চ। 'হিরণ্যপূর্বং কশিপুং প্রচক্ষতে' ইত্যাদৌ দৃষ্টঃ। নৈয়ায়িকাস্তু দ্বিরেফপদস্য ভ্রমরশব্দে একা লক্ষণা, লক্ষিতভ্রমরশব্দবাচ্যত্বসম্বন্ধেন ভৃঙ্গে চাপরলক্ষণা, ততশ্চ প্রকৃত্যর্থে ভৃঙ্গে কর্মতান্বয়বোধ ইত্যাহুঃ। তন্ন সকৃদুচ্চরিতশব্দাদাবৃত্তিং বিনা ক্রমিকবোধানম্ভবাৎ। অজনিতান্বয়বোধস্য শব্দস্যাবৃত্ত্যভাবাৎ। আবৃত্তৌ চ দ্বিতীয়ায়া অপ্যাবৃত্তৌ প্রথমোক্তদ্বিতীয়ায়া অন্বয়ানুপপত্তেঃ অস্মদুক্তরীতেঃ মুখচন্দ্রং পশ্যেত্যত্রাবশ্যমাশ্রয়ত্বা-চ্চেত্যাস্তাম্। নিহতার্থত্বং যথা—'সায়কসহায় বাহোর্মকরধ্বজনিয়মিতক্ষমাধিপতেঃ।

অত্র কমললৌহিত্যং পদ্মরাগঃ, বক্রাভির্বামাভিঃ, ইতি নেয়ার্থতা।

(ড) 'ধম্মিল্লস্য ন কস্য প্রেক্ষ্য নিকামং কুরঙ্গশাবাক্ষ্যাঃ।
রজ্যত্যপূর্ববন্ধব্যুৎপত্তের্মানসং শোভাম্॥

অত্র ধম্মিল্লস্য শোভাং প্রেক্ষ্য কস্য মানসং ন রজ্যতীতি সম্বন্ধঃ ক্লিষ্টঃ।

'ন্যক্কারো হ্যয়মেব মে যদরয়ঃ' ইতি।

অত্র চায়মেব ন্যক্কার ইতি ন্যক্কারস্য বিধেয়ত্বং বিবক্ষিতম্। তচ্চ শব্দরচনাবৈপরীত্যেন গুণীভূতম্। রচনা চ পদদ্বয়স্য বিপরীতেতি বাক্যদোষঃ।

(ঢ) 'আনন্দয়তি মে নেত্রে যোঽসৌ সুভ্রু! সমাগতঃ!—ইত্যাদিষু 'যত্তদোর্নিত্যসম্বন্ধঃ' ইতি ন্যায়াদুপক্রান্তস্য যচ্ছব্দস্য নিরাকাঙ্ক্ষত্বপ্রতিপত্তয়ে তচ্ছব্দসমানার্থতয়া প্রতিপাদ্যমানা ইদমেতদদঃশব্দা বিধেয়া এব ভবিতুং যুক্তাঃ। অত্র তু যচ্ছব্দনিকটস্থতয়া অনুবাদ্যত্বপ্রতীতিকৃৎ। তচ্ছব্দস্যাপিযচ্ছব্দনিকটস্থিতস্য প্রসিদ্ধপরামর্শিত্বমাত্রম্। যথা—

'যঃ স তে নয়নানন্দকরঃ সুভ্রু! স আগতঃ।'

---

আরুচিভাস্বরস্তে ভাতিতরামবনিপশ্লোক॥' অত্র সায়কমকরধ্বজক্ষমাব্জশ্লোকশব্দাঃ শরকামক্ষান্তিপদ্মযশঃসু প্রসিদ্ধাঃ অপ্রসিদ্ধেষু ষড়্গাব্ধিভূমিচন্দ্রযশঃসু প্রযুক্তাঃ। অবাচকত্বং যথা—'নমন্নৃপতিমণ্ডলীমুকুটচন্দ্রিকাদুর্দিনস্ফুরচ্চরণপল্লবপ্রতিপদোক্তদোঃসম্পদা। অনেন সসৃজেতরাং তুরগমেধমুক্তভ্রমত্তুরঙ্গখুরচন্দ্রকপ্রকরদন্তুরা মেদিনী।' অত্র চণ্ডিকাশব্দঃ কিরণসামান্যে দুর্দিনশব্দশ্ছন্নমাত্রে সম্যকশব্দশ্চরণসম্বন্ধাববাচকঃ॥

(ড) ক্লিষ্টত্বমাহ—ধম্মিল্লস্যেতি। অপূর্বা বন্ধস্য ব্যুৎপত্তির্নৈপুণ্যং যস্যাঃ বিরুদ্ধমতিকারিত্বং যথা—'শ্রিতক্ষমারক্তভুবঃ শিবালিঙ্গিতমূর্তয়ঃ। বিগ্রহক্ষপণেনাদ্য শেরতে তু গতাসুখাঃ।' গতাসুখা গতদুঃখাঃ। পক্ষে গতানি অসবঃ খানি ইন্দ্রিয়ানি চ যেষাং তে তথা। অত্র ক্ষমাদিগুণযুক্তাঃ সুখমাসতে ইতি বিবক্ষিতে হতা ইতি বিরুদ্ধার্থপ্রতীতিঃ।' অবিমৃষ্টবিধেয়াংশত্বমাহ—ন্যক্কার ইতি। তচ্চেতি। 'অনুবাদ্যমনুক্ত্বৈব ন বিধেয়মুদীরয়েৎ, ইতি ন্যায়াদিতি ভাবঃ॥

(ঢ) উদাহরণান্তরমাহ—আনন্দয়তীতি। নিত্যঃ সম্বন্ধ ইতি। অবশ্যমন্যোন্যাপেক্ষিতত্বমিত্যর্থঃ। স চ সম্বন্ধঃ শব্দ আর্থশ্চ ভবতি, দ্বয়োরুপাদানে শাব্দঃ,

যচ্ছব্দব্যবধানেন স্থিতাস্তু নিরাকাঙ্ক্ষত্বমবগময়ন্তি। যথা—

'আনন্দয়তি তে নেত্রে যোঽধুনাসৌ সমাগতঃ।'

এবমিদমাদিশব্দোপাদানেঽপি। যত্র চ যত্তদোরেকস্যার্থত্বং সম্ভবতি। তত্রৈকস্যোপাদানেঽপি নিরাকাঙ্ক্ষত্বপ্রতীতিরিতি ন ক্ষতিঃ। তথাহি যচ্ছব্দস্যোত্তরবাক্যগতত্বেনোপাদানে সামর্থ্যাৎ পূর্ববাক্যে তচ্ছব্দস্যার্থত্বম্।

যথা—

(ণ) 'আত্মা জানাতি যৎপাপম্'।

এবং— 'যং সর্বশৈলাঃ পরিকল্প্য বৎসং
মেরৌ স্থিতে দোগ্ধরি দোহদক্ষে।
ভাস্বন্তি রত্নানি মহৌষধীশ্চ।

উভয়োরনুপাদানে আর্থঃ। ক্রমেণোদাহরিষ্যতি—উপক্রান্তস্য অনুবাদ্যত্ববোধকস্য, প্রতিপাদ্যমানাঃ প্রযুজ্যমানাঃ বিধেয়াবিধেয়ত্ববোধকাঃ। নন্বত্র কিং বাধকমত আহ— অত্র ত্বিতি। উক্তোদাহরণে ত্বিত্যর্থঃ। অদঃশব্দ ইতি বিশেষঃ। প্রসিদ্ধপরামর্শিত্বমাত্রং প্রসিদ্ধবোধকত্বমেব, ন তু বিধেয়ত্ববোধনেন নিরাকাঙ্ক্ষত্ববোধকপ্রতিপাদকত্বম্। তদুক্তং—'খ্যাতার্থমনুভূতার্থং প্রকান্তার্থঞ্চ তৎপদম্। যৎপদাপেক্ষয়া হীনং ন বিধেয়ত্ববোধকৃৎ॥' ইতি। যত্র তু প্রসিদ্ধাদিপরামর্শিনোঽপি তচ্ছব্দস্য যৎপদেন সম্বন্ধঃ সম্ভবতি, তত্র বিধেয়ত্বপ্রতীতিকারিত্বমস্ত্যেব, ক্রমেণ যথা—'করবদরসদৃশমখিলং ভুবনতলং যৎপ্রসাদতঃ কবয়ঃ। পশ্যন্তি সূক্ষ্মমতয়ঃ সা জয়তি সরস্বতী দেবী॥' 'যদঙ্গলাবণ্যমনঙ্গভঙ্গদং যদাননং নিন্দতি বিম্বমৈন্দবম্। মম ক্ষণং মুঞ্চতি মানসং ন যা বিহায় তাং হন্ত ন শান্তিরস্তি মে॥' 'রসৈঃ কথা যস্য সুধাবধীরিণী নলঃ স ভূজানিরভূদ্গুণাদ্ভুতঃ।' স্থিতা ইতি তদাদয়ঃ শব্দা ইত্যনুষজ্যন্তে, আর্থত্বমর্থবশাল্লভ্যত্বম্, সামর্থ্যাৎ পরস্পরাকাঙ্ক্ষানৈয়ত্যাৎ এতেনোত্তরবাক্যস্থং যৎপদং তৎপদনিরাকাঙ্ক্ষামিতি হেয়ম্॥

(ণ) আত্মেতি। তদাত্মা জানাতি যৎ পাপমস্তি ইত্যর্থঃ। যমিতি। স হিমালয়োঽস্তীতি পূর্ববাক্যে তচ্ছব্দস্যার্থত্বম্, উত্তরবাক্যস্থযৎপদস্য পূর্ববাক্যস্থতৎপদেন শাব্দঃ সম্বন্ধোঽপি যথা—'অন্যাস্তা গুণরত্নরোহণভুবঃ' ইত্যাদি, এবং পূর্ববাক্যস্থযৎপদস্যোত্তরবাক্যে প্রতীয়মানতৎপদাপেক্ষা যথা—'যস্তাং বিসৃজ্যতে মর্ত্ত্য আত্মানং প্রিয়মীশ্বরম্। বিপর্য্যয়েন্দ্রিয়ার্থার্থং বিষমত্ত্যমৃতং ত্যজেৎ। স

ইত্যাদাবপি, তচ্ছব্দস্য প্রক্রান্ত প্রসিদ্ধানুভূতার্থত্বে যচ্ছব্দস্যার্থত্বম্ ।

ক্রমেণ, যথা—

'স হত্বা বালিনং বীরস্তৎপদে চিরকাঙ্ক্ষিতে ।
ধাতোঃ স্থান ইবাদেশং সুগ্রীবং সংন্যবেশয়ৎ ।'
স বঃ শশিকলামৌলিস্তাদাত্ম্যায়োপকল্প্যতাম্ ।

(ত) তামিন্দুসুন্দরমুখীং হৃদি চিন্তয়ামি ।

যত্র চ যচ্ছব্দনিকটস্থিতানামপীদমাদিশব্দানাং ভিন্নলিঙ্গবিভক্তিত্বং তত্রাপি নিরাকাঙ্ক্ষত্বমেব । ক্রমেণ যথা—

'বিভাতি মৃগশাবাক্ষী যেদং ভুবনভূষণম্ ।'
'ইন্দুর্বিভাতি যস্তেন দগ্ধাঃ পথিকযোষিতঃ ।'

ক্বচিদনুপাত্তয়োর্দ্বয়োরপি সামর্থ্যাদবগমঃ । যথা—

'ন মে শময়িতা কোঽপি ভারস্যেত্যুর্বি ! মা শুচঃ ।
নন্দস্য ভবনে কোঽপি বালোঽস্ত্যদ্ভুতপৌরুষঃ ।

অত্র যোঽস্তি, স তে ভারস্য শময়িতেতি বুধ্যতে ।

'যদ্‌যদ্‌বিরহদুঃখং তে তৎ কো বাঽপহরিষ্যতি' ।

ইত্যত্রৈকো যচ্ছব্দঃ সাকাঙ্ক্ষ ইতি ন বাচ্যম্ । তথাহি—যদ্ যদ্ ইত্যনেন কেনচিদ্ রূপেণ স্থিতং সর্বাত্মকং বস্তু বিবক্ষিতম্ । তথাভূতস্য তস্য তচ্ছব্দেন পরামর্শঃ । এবমন্যেষামপি বাক্যগতত্বেনোদাহরণং বোধ্যম্ ।

## অনুবাদ

বাক্যগত দুঃশ্রবত্ব, যথা—

তোমার বিরহে মদনপীড়ায় অন্ধ আমি কখন কৃতার্থতা লাভ করিব ।

---

হত্বেতি । যঃ সুগ্রীবপ্রিয়কারীত্যর্থতোঽবগম্যতে । স ব ইতি । যঃ শিবো লোকে পূজ্যতে ইত্যর্থঃ ॥

(ত) তামিতি । যা রূপলাবণ্যপূর্ণা ইত্যর্থতোঽবগম্যতে । এবমেব চণ্ডীদাসাদয়ঃ । তেষাময়মাশয়ঃ প্রক্রান্তাদিপরামর্শকস্য তৎপদস্য যৎ পদনিরাকাঙ্ক্ষত্বে যত্তদোর্নিত্যঃ সম্বন্ধ ইতি নিয়মভঙ্গশ্চ স্যাৎ । এবঞ্চ যৎ পদাপেক্ষয়া হীনমিতি

অন্য কবির রচিত অর্থে যাহার প্রবৃত্তি, সেই কবি অন্যের উদ্বমন ভোজন করে।

এখানে (বাক্যে) ঘৃণাব্যঞ্জক অশ্লীলতার উদাহরণ দেওয়া হইয়াছে।

সুন্দরীগণ উজ্জ্বল পদ্মরাগমণির দ্বারা দেহ অলংকৃত করিয়াছিল।

এখানে—'কমললৌহিত্য' শব্দ পদ্মরাগ ও 'বক্র' শব্দ সুন্দরীগণ বুঝাইতেছে বলিয়া নেয়ার্থতা।

হরিণ-নয়নার কেশরাশির বন্ধন-নৈপুণ্যের অপূর্ব শোভা দর্শন করিয়া কাহার মন না অনুরক্ত হয়?

এখানে 'কবরীর শোভা দেখিয়া কাহার মন না অনুরক্ত হয়'—এই ভাবে বাক্য গঠন হওয়া উচিত ছিল! সেই কারণে এখানে পদগুলির অন্বয় সম্বন্ধে ক্লিষ্টত্ব দোষ হইয়াছে।

'ন্যক্কারো হ্যয়মেব মে যদরয়ঃ'—এই উদাহরণে 'অয়মেব ন্যক্কার'—এইভাবে ন্যক্কারের বিধেয়ত্ব প্রদর্শনই লেখকের উদ্দেশ্য। কিন্তু শব্দ-রচনার বৈপরীত্যবশতঃ এই উদ্দেশ্য গৌণ হইয়াছে। রচনা পদ-দ্বয়ের বিপরীত বলিয়া বাক্যদোষ হইয়াছে।

'আনন্দয়তি তে নেত্রে যোঽসৌ সুভ্রু! সমাগতঃ'—(যে তোমার নয়নদ্বয়ের আনন্দবিধান করে—সে আসিয়াছে) ইত্যাদি উদাহরণে, 'যত্তদোর্নিত্যসম্বন্ধ' [যৎ ও তৎ শব্দ নিত্যসম্বন্ধে সম্বদ্ধ]—এই নিয়মানু-সারে উদ্দেশ্যরূপে কথিত যৎ-শব্দের আকাঙ্ক্ষা পূরণের জন্য তৎ-শব্দের সমান অর্থ প্রতিপাদনকারী—ইদম্, এতদ্ ও অদস্ শব্দসমূহ বিধেয়রূপে ব্যবহৃত হইতে পারে। কিন্তু এখানে যৎ-শব্দের নিকটে অবস্থিত বলিয়া

---

প্রাগুক্তম্, উত্থিতাকাঙ্ক্ষাবিরহপরম্। স হন্ত্বেত্যাদৌ স ক ইত্যুত্থাপ্যাকাঙ্ক্ষয়ৈব সঙ্গতিরিতি নিয়মে তু যৎ পদসন্নিহিতত্বেন যৎ পদপ্রসিদ্ধার্থকং তৎপদং তত্ত্বেদো নিবেশনীয় ইতি। দ্বয়োর্যত্তৎপদয়োঃ সামর্থ্যাদাক্ষাতঃ। নমু যত্র পূর্ববাক্যে যৎ পদদ্বয়ং তত্র কথমেকতৎপদেন নিরাকাঙ্ক্ষত্বপ্রতীতিস্তত্র তৎপদ-দ্বয়স্যৈব বক্তুং যোগ্যত্বাৎ। যথা—'যং যং কাময়তে কামং তং তমাপ্নোতি লীলয়া' ইত্যতআহ—যদ্ যদিতি। এক ইতি। উত্তরবাক্যে একতৎপদপ্রয়োগাদিতি

অদস্ শব্দ উদ্দেশ্যতাব্যঞ্জক হইয়াছে। যৎ শব্দের নিকটে অবস্থিত তৎ-শব্দেরও কেবল প্রসিদ্ধ ব্যক্তি বা বস্তুর বোধকত্ব ঘটিয়া থাকে—যেমন—

যঃ স তে নয়নানন্দকরঃ সুভ্রু! স আগতঃ।

( হে সুভ্রু! সেই ব্যক্তি—যে তোমার নয়নানন্দকর,—সে আসিয়াছে)

যৎ শব্দ হইতে দূরে অবস্থিত ইদম্, এতদ্, অদস্ প্রভৃতি শব্দসমূহ আকাঙ্ক্ষা পূরণ করিতে পারে। যেমন—

আনন্দয়তি তে নেত্রে যোঽধুনাসৌ সমাগতঃ।

(যে তোমার নয়নদ্বয়ের আনন্দ বিধান করে সে এখন আসিয়াছে)—এইরূপ ইদম্ প্রভৃতি শব্দেরও প্রয়োগ হইবে।

যেখানে—যদ্ বা তদ্ শব্দ দুইটির মধ্যে একটি শব্দ উহ্য থাকে, কিন্তু অর্থবলে তাহা লাভ করা যায়; সেখানে একটির ব্যবহারেও আকাঙ্ক্ষা পূরণে বাধা হয় না। সেই কারণে যৎ-শব্দ উত্তরবাক্যগত হইলেও প্রসঙ্গবশতঃ পূর্ববাক্যে তৎ-শব্দের অর্থবোধ ঘটিয়া থাকে। যেমন—

আত্মা জানাতি যৎপাপম্

( যাহা পাপ—আত্মা জানে )।

এইরূপ—যং সর্ব্বশৈলাঃ ইত্যাদি উদাহরণে।

দোহন-দক্ষ মেরুপর্বত দোহনকারীর কার্য্য করিলে, সমস্ত পর্বত যাহাকে বৎসরূপে কল্পনা করিয়া উজ্জ্বল রত্ন, মহৌষধিসমূহ দোহন করিয়াছিল—

পূর্বপ্রতীতি, প্রসিদ্ধি বা অনুভূতি দ্বারা তদ্-শব্দের অর্থবোধ ঘটিলে যদ্ শব্দেরও অর্থলাভ ঘটিয়া থাকে।

ক্রমিক উদাহরণ, যথা—

---

ভাবঃ। সর্বাত্মকমিতি। বিরহদুঃখত্বেন সামান্যেন সর্বং বিরহদুঃখমিত্যর্থঃ। তথাভূতস্য বিরহদুঃখত্বাবচ্ছিন্নস্য। তথা চ বীপ্সায়া বক্তৃতাৎপর্য্যমেব নিয়ামকং সামান্যরূপেন উপস্থাপণে বক্তৃতাৎপর্য্যে সতি ন তৎপদে বীপ্সা তত্তদ্‌বক্তৃত্বেন-

তিনি বালিকে বধ করিয়া—ধাতুর স্থানে আদেশের মত চিরাকাঙ্ক্ষিত সেই পদে সুগ্রীবকে বসাইয়াছিলেন।

'যাঁহার মস্তকে শশিকলা আছে, তোমাদের তাদাত্ম্য বিধান করুন'

'সেই চন্দ্রাননাকে হৃদয়ে স্মরণ করি।'

কিন্তু যেখানে যদ্ শব্দের নিকটবর্ত্তী হইলেও, ইদম্ প্রভৃতি শব্দসমূহের ভিন্ন লিঙ্গ ও বিভক্তি হয়, সেখানেও আকাঙ্ক্ষা পূরণ হইয়া থাকে। ক্রমিক উদাহরণ, যেমন—

'বিভাতি মৃগাশাবাক্ষী যেদং ভুবনভূষণম্।'

মৃগশাবকের মত নয়ন যাহার—যে এই পৃথিবীর অলংকার (সে) শোভা পাইতেছে।

'ইন্দুর্বিভাতি যস্তেন দগ্ধাঃ পথিকযোষিতঃ'

'যে চন্দ্র শোভা পাইতেছে, তাহার দ্বারা পথিকবধূগণ দগ্ধ হইতেছে।' কোথাও কোথাও উভয় শব্দের প্রয়োগ না থাকিলে অর্থশক্তির সামর্থ্য-বশতঃ বুঝা যায়। যেমন—

হে পৃথিবি! আমার ভার লাঘব করিবার কেহ নাই, এই ভাবিয়া দুঃখ করিও না; নন্দের গৃহে অদ্ভুত পৌরুষযুক্ত কোন বালক আছে।

এখানে—যে আছে—সে তোমার ভারলাঘবকারী—ইহা বুঝা যাইতেছে।

আমার যাহা যাহা বিরহ দুঃখ, তাহা কেই বা দূর করিবে? এখানে—একটি যদ্ শব্দের আকাঙ্ক্ষা রহিয়াছে—ইহা বলা যাইবে না। কারণ—যদ্ যদ্ শব্দদ্বয়ের দ্বারা যে কোনরূপে অবস্থিত সর্ব্বাত্মক দুঃখের কথাই বলা হইয়াছে। একটি তদ্ শব্দের এই ব্যবহার তাহাদের সকলকেই বুঝাইতেছে।

এইরূপ অন্যান্য বাক্যগত দোষের উদাহরণও বুঝিতে হইবে।

---

উপস্থাপনে তাৎপর্য্যেতি সতি তৎপদে বীপ্সা। ক্বচিত্তু তৎপদ এব বীপ্সা ন তু যৎপদে। যথা—'তে তে সৎপুরুষাঃ পরার্থঘটকাঃ স্বার্থস্ত বাধেন যে।' এবমিতি। অন্যেষামনুচিতার্থত্বাদীনাং, তচ্চ ময়া দর্শিতমেব॥

### মূল

পদাংশে দুঃশ্রবত্বং যথা—

(থ) 'তদ্‌গচ্ছ সিদ্ধ্যৈ কুরু দেবকার্য্যম্।'

ধাতুমত্তাং গিরির্ধত্তে!

অত্র মত্তাশব্দঃ ক্ষীবার্থে নিহতঃ।

### অনুবাদ

পদাংশে দুঃশ্রবত্ব-দোষ, যথা—

'তাহা হইলে, সিদ্ধির উদ্দেশ্যে যাও, দেবকার্য্য কর।' 'পর্বত ধাতুময়তা ধারণ করে।'

এখানে—'মত্তা' শব্দের 'উন্মত্ততা' অর্থে অপপ্রয়োগের সম্ভাবনা থাকায় নিহতার্থ-দোষ হইয়াছে।

### মূল

'বর্ণ্যতে কিং মহাসেনো বিজেয়ো যস্য তারকঃ।

অত্র বিজেয় ইতি কৃত্যপ্রত্যয়ঃ ক্ত-প্রত্যয়ার্থেঽবাচকঃ।

### অনুবাদ

যাহার দ্বারা তারকাসুর বিজিত হইয়াছে—সেই মহাসেনকে কেমন করিয়া বর্ণনা করা যাইবে!

এই উদাহরণে, 'বিজেয়' শব্দে যে কৃত্য-প্রত্যয় ব্যবহার করা হইয়াছে, তাহা ক্ত-প্রত্যয়ের অর্থে ব্যবহৃত হইয়াছে বলিয়া অবাচকত্ব-দোষ হইয়াছে।

---

(থ) 'দোষাঃ কেচিদ্ভবন্ত্যেষু পদাংশেঽপি পদেঽপি চ' ইতি যদুক্তং তদু-দাহরণমাহ—তদ্ গচ্ছ ইতি। অশ্লীলে ইতি। ব্রীড়াব্যঞ্জকে। জুগুপ্সাব্যঞ্জকং যথা—'পূয়তে' ইতি। অত্র পূয়শব্দঃ। অমঙ্গলব্যঞ্জকং যথা—'অভিপ্রেতঃ' ইতি। অত্র প্রেতশব্দঃ। বচোবাণত্বং গীর্বাণত্বং, গীঃশব্দবাচকত্বে ইতি। লক্ষণয়া গীঃশব্দপ্রতিপাদকত্বে ইত্যর্থঃ। তথা নেয়ার্থত্বং তত্রৈব, গীর্বাণশব্দ এব। পরিবৃত্তিসহং শ্রুতশব্দপরিত্যাগেন তৎপর্য্যায়শব্দান্তরদানেঽপি অর্থবোধকম্। উত্তরপদম্ ইতি ন। পরিবৃত্তিসহমিত্যনুষঙ্গঃ। এবমগ্রেঽপি। এবমিতি।

**মূল**

'পাণিঃ পল্লব-পেলবঃ।'

পেলবশব্দস্যাদ্যাক্ষরে অশ্লীলে।

**অনুবাদ**

'পাণি পল্লবের মত কোমল'। এখানে পেলবশব্দের প্রথম অক্ষর দুইটি অশ্লীল।

**মূল**

'সংগ্রামে নিহতাঃ শূরা বচো-বাণত্বমাগতাঃ।'

অত্র বচঃশব্দস্য গীঃ শব্দবাচকত্বে নেয়ার্থত্বম্। তথা তত্রৈব বাণস্থানে শরেতি পাঠে। অত্র পদদ্বয়মপি ন পরিবৃত্তিসহম্। জলধ্যাদৌ তূত্তরপদম্। বাড়বানলাদৌ পূর্বপদম্। এবমন্যেঽপি যথাসম্ভবং পদাংশদোষা জ্ঞেয়াঃ।

**অনুবাদ**

সংগ্রামে নিহত বীরগণ বচোবাণত্ব (গীর্বাণত্ব বা দেবত্ব) প্রাপ্ত হইয়াছেন।

এখানে বচঃ শব্দ গীঃশব্দার্থে ব্যবহৃত হওয়ায় নেয়ার্থতাদোষ হইয়াছে। এই উদাহরণে বাণের পরিবর্ত্তে শর শব্দের পাঠ গ্রহণ করিলেও একই দোষ হইবে। কারণ এখানে পদদ্বয়ের পরিবর্ত্তন করা যায় না। জলধি প্রভৃতি শব্দে উত্তরপদের এবং বাড়বানল প্রভৃতির পূর্বপদের পরিবর্ত্তন করা যায় না। এইরূপ অন্যান্য পদাংশদোষও যথাসম্ভব বুঝিয়া লইতে হইবে।

**মূল**

নিরর্থকত্বাদীনাং ত্রয়াণাং চ পদমাত্রগতত্বেনৈব লক্ষ্যে সম্ভবঃ।

ক্রমতো যথা—

'মুঞ্চ মানং হি মানিনি!'

---

প্রকটিতমিত্যাদৌ কটিশব্দো গ্রাম্যঃ। 'সম্ভবন্তি পদে পরে' ইতি যদুক্তং তদুদাহর্ত্তুমাহ—নিরর্থকত্বাদীনামিতি। আদিনা অসমর্থত্বচ্যুতসংস্কারয়োর্গ্রহণম্। অত্র

অত্র হি-শব্দো বৃত্তপূরণমাত্র-প্রয়োজনঃ।

'কুঞ্জং হন্তি কৃশোদরী'।

অত্র হন্তীতি গমনার্থে পঠিতমপি ন তত্র সমর্থম্।

'গাণ্ডীবী কনকশিলানিভং ভুজাভ্যামাজঘ্নে বিষমবিলোচনস্য বক্ষঃ'।

'আঙোযমহনঃ' 'স্বাঙ্গকর্মকাচ্চ'—ইত্যনুশাসনবলাদাঙ্‌পূর্বস্য হনঃ স্বাঙ্গ-কর্মকস্যৈবাত্মনেপদং নিয়মিতম্। ইহ তু তল্লঙ্ঘিতমিতি-ব্যাকরণ-লক্ষণ-হীনত্বাৎ চ্যুৎসংস্কারত্বম্।

(দ) নন্বত্র 'আজঘ্নে' ইতি পদস্য স্বতো ন দুষ্টতা, অপি তু পদান্তরা-পেক্ষয়ৈব ইত্যস্য বাক্যদোষতা? মৈবম্, তথাহি গুণ-দোষালংকারাণাং শব্দার্থগতত্বেন ব্যবস্থিতে তদন্বয়ব্যতিরেকানুবিধায়িত্বং হেতুঃ। ইহ তু দোষস্য 'আজঘ্নে' ইতি পদমাত্রস্যৈবান্বয়ব্যতিরেকানুবিধায়িত্বম্। পদান্তরাণাং পরিবর্ত্তনেঽপি তস্য তাদবস্থ্যাদিতি পদদোষত্বমেব। তথা যদ্যেহাত্মনেপদস্য পরিবৃত্তাবপি ন পদদোষঃ, তথা হন্-প্রকৃতেরপীতি ন পদাংশদোষঃ।

## অনুবাদ

নিরর্থকত্ব প্রভৃতি তিনটি দোষ কেবলমাত্র পদগত হইবে। ক্রমিক উদাহরণ, যথা—

'হে মানিনি! মান ত্যাগ কর'।

এই উদাহরণে হি শব্দের প্রয়োজন হইয়াছে—কেবলমাত্র ছন্দঃপূরণের

গমনার্থেন সমর্থং ন প্রতিপত্তিক্ষমম্। তল্লঙ্ঘিতমিতি। অনুশাসনমন্যথাকৃত-মিত্যর্থঃ॥

(দ) এবং 'পদ্মঃ' ইতি। অপ্রযুক্তত্বস্য অযুক্তত্বস্য পদগতত্বং ন তু পদাংশ-গতত্বম্ ইদানীং কেষাঞ্চিদ্দোষাণাং পরস্পরভেদং দর্শয়তি—ইহ ত্বিতি। সর্বথেতি। যত্র জ্ঞাপকং নাস্তি তত্রৈব প্রয়োগাভাবঃ, জ্ঞাপকসত্ত্বে তু প্রয়োগোঽস্ত্যেব, যথা—হন্‌ধাতোর্গতৌ জঙ্ঘাপদ্ধতিরিত্যাদিপ্রয়োগঃ, অত্র যনলোপপচ্ছব্দো

'কৃশোদরী কুঞ্জে গমন করিতেছে।'

এখানে 'হন্তি' এই শব্দটি গমনার্থে পঠিত হইলেও গমনার্থ প্রকাশ করিতে সমর্থ নহে।

'গাণ্ডীবী দুই হস্তের দ্বারা ত্রিলোচনের কনকশিলাসদৃশ বক্ষে আঘাত করিলেন।

'আঙো যমহনঃ', 'স্বাঙ্গকর্মকাচ্চ'—এই নিয়মানুসারে আঙ্-পূর্বক হন্ ধাতুর স্বাঙ্গকর্মকত্ব হইলেই আত্মনেপদ হইবে। এখানে সেই নিয়ম লঙ্ঘন করা হইয়াছে। সুতরাং ব্যাকরণের লক্ষণহীনতার জন্য এখানে চ্যুতসংস্কারত্ব দোষ হইয়াছে।

কিন্তু এখানে 'আজঘ্নে' পদটির নিজের কোন দোষ নাই। অন্য পদের সহিত সম্বন্ধ থাকায় ইহার দোষ হইয়াছে—সেকারণে কি ইহাকে বাক্যদোষ বলা যাইবে না? না, তাহা হইবে না; কারণ গুণ, দোষ ও অলংকার শব্দগত বা অর্থগত হয় বলিয়া, অন্বয় ব্যতিরেক ইহাদের হেতুস্বরূপ হইয়া থাকে। এখানে দোষ 'আজঘ্নে' মাত্র এই পদের অন্বয় ব্যতিরেকের অনুসরণ করিয়াছে। অন্য পদের পরিবর্ত্তন করিলেও 'আজঘ্নে' পদের একই অবস্থা থাকে বলিয়া এখানে পদদোষই হইয়াছে। তেমনি যেমন ইহার আত্মনেপদের পরিবর্ত্তন করিলে আর পদদোষ থাকে না, তেমন হন্ ধাতুর পরিবর্ত্তন করিলেও কোন দোষ থাকে না। সুতরাং এখানে পদাংশদোষও হয় নাই।

## মূল

এবং 'পদ্মঃ' ইত্যত্রাপ্রযুক্তস্য পদগতত্বং বোধ্যম্। এবং প্রাকৃতাদি-ব্যাকরণলক্ষণহানাবপি চ্যুতসংস্কারত্বমুহ্যম্।

ইহ তু শব্দানাং সর্বথা প্রয়োগাভাবেঽসমর্থত্বম্। বিরলপ্রয়োগে

---

জ্ঞাপকৌ, কুটিলং গম্যতেঽনয়া ইতি জঙ্ঘা। পদ্ভ্যাং গম্যতেঽত্রেতি পদ্ধতিঃ, এতদর্থমেব হন্ধাতোর্গতৌ পাঠঃ। কেচিত্তু পুনঃ পুনঃ গম্যতেঽনয়া ইতি যনো বাক্যং কুর্ব্বন্তি, তন্ন, গত্যর্থধাতোরত্যর্থে পৌনঃপুন্যে চ যন্প্রাপ্ত্যভাবাৎ।

নিহতার্থত্বম্। নিহতার্থত্বমনেকার্থশব্দবিষয়ম্। অপ্রতীত্বং ত্বেকার্থস্যাপি শব্দস্য সার্বত্রিকপ্রয়োগবিরহঃ।

(ধ) অপ্রযুক্তত্বমেকার্থশব্দবিষয়ম্। অসমর্থত্বমনেকার্থশব্দবিষয়ম্। অসমর্থত্বে হন্ত্যাদয়োঽপি গমনার্থে পঠিতাঃ। অবাচকত্বে দিনাদয়ঃ প্রকাশময়াদ্যর্থে ন তথেতি পরস্পরভেদঃ।

## অনুবাদ

এইরূপ 'পদ্মঃ' এইভাবে ব্যবহারে অপ্রযুক্ততাদোষটি পদগত বলিয়া বুঝিতে হইবে। এইরূপ প্রাকৃতাদিব্যাকরণের লক্ষণহানি ঘটিলেও চ্যুতসংস্কারত্বদোষ হইয়াছে বুঝিতে হইবে।

শব্দসমূহের সর্ব্বপ্রকারে প্রয়োগাভাব ঘটিলে অসমর্থত্বদোষ হয় এবং বিরলপ্রয়োগ হইলে নিহতার্থতা দোষ হয়। অনেক অর্থযুক্ত শব্দের নিহতার্থ দোষ হয়; কিন্তু, একার্থক হইলেও শব্দের সার্বত্রিক প্রয়োগ না ঘটিলে, অপ্রতীত্ব দোষ হয়। অপ্রযুক্ততা দোষের বিষয় হইতেছে একার্থবিশিষ্ট শব্দ; কিন্তু অসমর্থতা দোষের বিষয় হইতেছে বহু অর্থবিশিষ্ট শব্দ। অসমর্থত্ব-দোষে 'হন্তি' প্রভৃতি শব্দ গমনার্থে পঠিত হয়। অবাচকত্বদোষে 'দিন' প্রভৃতি শব্দের প্রকাশময় প্রভৃতি অর্থে সেইরূপ প্রয়োগ হয় না—ইহাই হইতেছে পরস্পরের মধ্যে পার্থক্য।

## মূল

এবং পদদোষসজাতীয়া বাক্যদোষা উক্তাঃ, সম্প্রতি তদ্বিজাতীয়া উচ্যন্তে—

'বর্ণানাং প্রতিকূলত্বং লুপ্তাহতবিসর্গতে।
অধিকন্যূনকথিতপদতাহতবৃত্ততাঃ ॥ ৫

---

বিরলেতি। শ্লেষাদৌ প্রয়োগো ন ত্বন্যত্র, এতেনাসামর্থ্যত্বনিহতার্থয়োর্ভেদো দর্শিতঃ। নিহতার্থাপ্রতীতত্বয়োর্ভেদমাহ—নিহতার্থত্বমিতি ॥

(ধ) অপ্রযুক্তত্বাসমর্থয়োর্ভেদমাহ—অপ্রযুক্তত্বমিতি। অসমর্থত্বাবাচকত্বয়োর্ভেদমাহ—অসমর্থত্বে ইতি। ন তথা পঠিতাঃ। তদ্বিজাতীয়াঃ পদদোষবিজাতীয়া বাক্যদোষা উচ্যন্তে ইত্যনুষঙ্গেণান্বয়ঃ। লুপ্তেতি। লুপ্তবিসর্গতা আহতবিসর্গতা চ।

পতৎ-প্রকর্ষতা, সন্ধৌ বিশ্লেষাশ্লীলকষ্টতা।
অর্ধান্তরৈকপদতা সমাপ্তপুনরাত্ততা ॥ ৬
অভবন্মতসম্বন্ধাক্রমামতপরার্থতাঃ।
বাচ্যস্যানভিধানং চ ভগ্নপ্রক্রমতা তথা ॥ ৭
ত্যাগঃ প্রসিদ্ধেরস্থানে ন্যাসঃ পদসমাসয়োঃ।
সংকীর্ণতা গর্ভিততা দোষাঃ স্যুর্বাক্যমাত্রগাঃ ॥ ৮

অনুবাদ

এইভাবে পদদোষের সজাতীয় বাক্যদোষসমূহ সম্বন্ধে বলা হইল। এখন তাহার বিজাতীয় বাক্যদোষসমূহ সম্বন্ধে বলা হইতেছে—

বর্ণপ্রতিকূলতা, লুপ্তবিসর্গতা, আহতবিসর্গতা, অধিকপদতা, ন্যূনপদতা, কথিতপদতা, হতবৃত্ততা, পতৎপ্রকর্ষতা, সন্ধিবিশ্লেষ, সন্ধ্যশ্লীলতা, সন্ধিকষ্টতা, অর্দ্ধান্তরৈকপদতা, সমাপ্তপুনরাত্ততা, অভবন্মতসম্বন্ধ, অক্রমতা, অমতপরার্থতা, বাচ্যের অনভিধান, ভগ্নপ্রক্রমতা, প্রসিদ্ধত্যাগ, অস্থান-পদতা, অস্থানসমাসতা, সংকীর্ণতা, গর্ভিততা—প্রভৃত দোষসমূহ কেবল-মাত্র বাক্যগত হইয়া থাকে।

মূল

'বর্ণানাং রসানুগুণত্ববিপরীতত্বং প্রতিকূলত্বম্।'

যথা মম—

(ন) ওবট্টই উল্লট্টই সঅণে কহিপি মোট্টাঅই ণো পরিহট্টই,
হিঅএণ ফিট্টই লজ্জাই খুট্টই দিহীএ সা।
[সং—উদ্বর্ত্তয়তি উল্লোটয়তি শয়নে কর্হ্যাপি মোট্টায়তি।
নো পরিঘট্টয়তি হৃদয়েন স্ফেটয়তি লজ্জয়া খট্টয়তি ধৃতেঃ সা।]

এবমধিকপদতা ন্যূনপদতা কথিতপদতা চ। সন্ধাবিতি। সন্ধিবিশ্লেষঃ সন্ধ্যশ্লীলতা সন্ধিকষ্টতা চ। রসানুগুণ্যবিপরীতত্বঞ্চ প্রকৃতরসবিরোধিরসগতগুণ-

(ন) ওবট্টই ইতি। 'উদ্বর্ত্তয়তি উল্লোটয়তি শয়নে কস্মিন্নপি মোট্টয়তি নো পরিঘট্টয়তি। হৃদয়েন স্ফেটয়তি লজ্জায়াঃ খুট্টয়তি ধৃতেঃ সা॥' ইতি সংস্কৃতম্।

অত্র টকারাঃ শৃঙ্গাররসপরিপন্থিনঃ, কেবলং শক্তিপ্রদর্শনায় নিবদ্ধাঃ। এষাং চৈকদ্বিত্রিচতুঃপ্রয়োগে ন তাদৃগ্‌ রসভঙ্গ ইতি ন দোষঃ।

অনুবাদ

বর্ণসমূহের রসানুকূলতা না হইয়া যদি তাহার বৈপরীত্য হয়, তাহা হইলে বর্ণপ্রতিকূলতাদোষ হয়।

যেমন, আমার—

সে কখনও শয্যায় উল্টাইতেছে, গড়াইতেছে কখনও বা দেহমোড়া দিতেছে, কখনও বা দেহসঞ্চালন করিতেছে না, কখনও বা মরিতে ইচ্ছা করিতেছে, কখনও বা লজ্জায় ধৈর্য্য ধারণ করিয়া আছে।

এখানে ট-কারসমূহ শৃঙ্গাররসের বিরোধী ; কেবল কবির রচনা-শক্তি প্রদর্শনের জন্য প্রয়োগ করা হইয়াছে। ইহাদের একটি, দুইটি, তিনটি অথবা চারিটির প্রয়োগে যদি সেরকম রসভঙ্গ না হয়, তাহা হইলে দোষের হয় না।

মূল

(প) 'গতা নিশা ইমা বালে!'

অত্র লুপ্তবিসর্গাঃ। আহতা ওত্বং প্রাপ্তা বিসর্গা যত্র। যথা—

---

বিপ্রলম্ভবর্ণনমিদম্‌। উদ্বর্ত্তয়তি দেহমুত্তানীকরোতি, উল্লোটয়তি পার্শ্বপরিবৃত্তিং করোতি, মোট্টায়িতভাবং ন করোতি, স্ফেটয়তি ভ্রশ্যতি, খুট্টয়তি কুণ্ঠিতা ভবতি। শৃঙ্গাররসপরিপন্থিনঃ শৃঙ্গারবিরুদ্ধবীরবীভৎসরৌদ্রগতৌজোগুণব্যঞ্জকত্বেন শৃঙ্গার-প্রকর্ষবোধপ্রতিবন্ধকাঃ। এষাং প্রতিকূলবর্ণানাং তাদৃক্‌বর্ণপ্রতিকূলত্বনিবন্ধনো রসভঙ্গঃ রসপ্রকর্ষবোধপ্রতিবন্ধঃ, দুঃশ্রবত্বনিবন্ধনস্তু বর্ত্তত এব। অতএব 'নির্বর্ণ্য পত্যুর্মুখম্‌' ইত্যত্র রেফযুক্তস্য বর্ণত্রয়স্য সত্ত্বেঽপি নায়ং দোষঃ। দুঃশ্রবত্বস্তু বর্ত্তত এব। নন্বুক্তোদাহরণে দুঃশ্রবত্বমেব দোষ ইতি চেদুদাহরণান্তরং বোধ্যম্‌। যথা—'বৃন্দারকপ্রকরমদ্য করোম্যশঙ্কমানন্দয়ামি মুনিবৃন্দমমন্দমঙ্গ। ভঙ্গং ভুজঙ্গ-মগণস্য ভয়ং নয়ামি ত্বামন্তকাতিথিমসন্তমহং বিধায়॥' রাবণং প্রতি শ্রীরাম-স্যোক্তিরিয়ম্‌। অত্র মাধুর্য্যব্যঞ্জকবর্ণপ্রাচুর্য্যং বীররসস্য পরিপন্থি॥

(প) গতা ইতি। দ্বয়মপি বহুশঃ পাত এব দোষঃ। বিসর্গস্থিতিবাহুল্যে দুঃশ্রবত্বমেব, যথা—'স্মরঃ খরঃ খলঃ কান্তঃ' ইতি অধিকমনুপযুক্তার্থপদং যত্র তত্ত্বম্‌।

'ধীরো বরো নরো যাতি।'

'পল্লবাকৃতিরক্তোষ্ঠী।' অত্রাকৃতিপদমধিকম্।

এবম্—'সদাশিবং নৌমি পিনাকপাণিম্।'—ইতি বিশেষণমধিকম্।

'কুর্য্যাং হরস্যাপি পিনাকপাণেঃ'—ইতি। অত্র তু পিনাকপাণিপদং বিশেষপ্রতিপত্ত্যর্থমুপাত্তমিতি যুক্তমেব। যথা বা—

(ফ) 'বাচমুবাচ কৌৎসঃ।'—অত্র বাচমিত্যধিকম্। উবাচেত্যনেনৈব গতার্থত্বাৎ।

ক্বচিত্তু বিশেষণদানার্থং তৎ-প্রয়োগে যুজ্যতে। যথা—'উবাচ মধুরাং বাচম্' ইতি।

কেচিত্ত্বাহুঃ—যত্র বিশেষণস্যাপি ক্রিয়াবিশেষণত্বং সম্ভবতি তত্রাপি তৎ-প্রয়োগে ন ঘটতে। যথা—

'উবাচ মধুরং ধীমান্' ইতি।

'যদি ময্যর্পিতা দৃষ্টিঃ কিং মমেন্দ্রতয়া তদা'।

অত্র প্রথমে ত্বয়েতি পদং ন্যূনম্।

'রতিলীলাশ্রমং ভিন্তে সলীলমনিলো বহন্।' অত্র লীলাশব্দঃ পুনরুক্তঃ।

এবম্—'জক্ষুর্বিসং ধৃতবিকাশিবিসপ্রসূনাঃ।' অত্র বিসশব্দস্য ধৃতপরিস্ফুটতৎপ্রসূনা ইতি সর্বনাম্নৈব পরামর্শো যুক্তঃ।

---

অত্রাকৃতিপদমিতি। শিলাপুত্রস্য শরীরমিতিবৎ। পল্লবাকৃতেঃ পল্লবানতিরিক্তত্বাদাকৃতিপদমনুপযুক্তার্থমিতি ভাবঃ। অন্যে তু 'আকৃতিঃ সংস্থানং তত্র সংযোগস্বরূপমেব তত্র রক্তত্বস্য বাধাদধিকপদমি'ত্যাহুঃ, তন্ন বাধেঽভবন্মতযোগত্বস্যৈব প্রসক্তের্ন ত্বধিকপদত্বস্য। 'প্রভাতবাতাহতিকম্পিতাকৃতিঃ' ইত্যাদিপ্রয়োগাদাকৃতিশব্দস্য শরীরবাচকত্বাচ্চ। অন্যথা তত্র সংযোগকল্পনানুপপত্তেরিত্যপরে। কুর্য্যামিতি। পিনাকপাণেরপি ধৈর্য্যচ্যুতিকরণেনাত্মনঃ শৌর্য্যাতিশয়ঃ প্রতিপাদিতঃ॥

(ফ) বাচমিতি। যথা—'দেবং যজতি' গন্ধং জিঘ্রতি, ইত্যাদৌ 'সম্ভেদেনান্যতরবৈয়র্থ্যম্' ইতি ন্যায়েন যজাদেঃ পূজাগ্রহণমাত্রার্থতা, তথাত্রাপি বচধাতো-

## অনুবাদ

গতা নিশা ইমা বালে—( হে বালিকা ! এই সব রাত্রি গত হইয়াছে । )—এই উদাহরণ লুপ্তবিসর্গতা দোষ হইয়াছে ।

আহতবিসর্গতা হয় সেখানে—যেখানে বিসর্গসমূহ ও-কারে পরিবর্ত্তিত হয় । যেমন ধীরো বরো নরো যাতি (ধীর ও শ্রেষ্ঠ ব্যক্তি যাইতেছেন)

'পল্লবাকৃতিরক্তোষ্ঠী' (পল্লবের আকৃতির মত রক্তবর্ণ ওষ্ঠ যাহার)—এই উদাহরণে আকৃতি পদটি অধিক হইয়াছে । এইরূপ 'সদাশিবং নৌমি পিনাকপাণিম্'—এই উদাহরণে বিশেষণটি অধিক হইয়াছে ।

'কুর্য্যাং হরস্যাপি পিনাকপাণেঃ' ( পিনাকহস্ত হরেরও ধৈর্য্য লোপ করিতে পারি )—এই উদাহরণে 'পিনাকপাণি' পদটি বিশেষ শক্তির দ্যোতক হওয়াতে ইহার প্রয়োগ সঙ্গত হইয়াছে ।

কিংবা যেমন—

'বাচমুবাচ কৌৎসঃ' ( কৌৎস বাক্য বলিয়াছিলেন )—এখানে 'বাচম্' শব্দের প্রয়োগ অধিক হইয়াছে । কোথাও কোথাও বিশেষণ প্রয়োগের উদ্দেশ্যে শব্দের প্রয়োগ সঙ্গত হইবে । যেমন—'উবাচ মধুরাং বাচম্' ( মধুর বাক্য বলিয়াছিল ) । কেহ কেহ বলেন—যেখানে বিশেষণটি ক্রিয়াবিশেষণ হইতে পারে, সেখানে ঐরূপ শব্দের প্রয়োগ ঘটিতে পারে না । যেমন—উবাচ মধুরং ধীমান্ ( ধীমান মধুরভাবে বলিয়াছিলেন ) ।

---

রুচ্চারণমাত্রার্থত্বং ন তু বচনোচ্চারণার্থত্বম্, অন্যথা পৌনরুক্ত্যং স্যাৎ, এবঞ্চ তাদৃশ-কল্পনমেবাত্র শাব্দবোধবিলম্বনকৃদিতি দোষত্বমস্য । গতার্থত্বাদিতি । বচধাতুনৈব বাগুচ্চারণস্য প্রতিপাদনাদ্বাচমিত্যস্য প্রয়োগোঽনুপযুক্ত এব, প্রত্যুতার্থান্তরকল্পনা-কর ইতি ভাবঃ । ন্যূনমুপাদেয়মপ্যনুপাত্তং পদং বাচকপদং যত্র তচ্চ ইত্যর্থঃ । বাচকেতি বিশেষণাদ্বাচ্যানভিধানাদস্য ভেদো দর্শিতঃ, তস্য দ্যোতকপদানভিধান-স্বরূপত্বাৎ । কেচিত্তু অধ্যাহারপূরণীয়ং পদং ন্যূনপদং, বাচ্যানভিধানে তু অধ্যাহারস্যৈব সম্ভবাদনয়োর্ভেদঃ । তথাহি 'ব্যতিক্রমলবং কং মে বীক্ষ্য বামাক্ষি কুপ্যসি' ইত্যত্র ব্যতিক্রমলবয়োঃ সমাসসত্ত্বেঽধ্যাহার্য্যাপিকারেণাপি ব্যতিক্রমীয়-

যদি 'ময্যর্পিতা ( যদি আমার প্রতি দৃষ্টি দাও, তাহা হইলে আমার ইন্দ্রত্বলাভে কি হইবে ? )—এই উদাহরণের প্রথমদিকে 'ত্বয়া'—এই পদটির ন্যূনতা ঘটিয়াছে।

রতিলীলাশ্রমম্—( ক্রীড়াচ্ছলে বহমান বায়ু রতিলীলাশ্রম দূর করিতেছে )—এই উদাহরণে লীলাশব্দ পুনরুক্ত হইয়াছে। এইরূপ—

'জক্ষুর্বিসং'—( বিকশিত পদ্মপুষ্পধারণকারী মৃণাল ভক্ষণ করিয়াছিল )—এই উদাহরণে দ্বিতীয় বিসশব্দটিকে 'ধৃতপরিস্ফুটতৎ-প্রসূনা'—এইভাবে সর্বনামের প্রয়োগ করা উচিত ছিল।

## মূল

(ব) হতবৃত্তম্—লক্ষণানুসরণেঽপ্যশ্রব্যম্, রসানননুগুণম্ অপ্রাপ্তগুরু-ভাবান্তলঘু চ। ক্রমেণ যথা—

'হন্ত ! সততমেতস্যা হৃদয়ং ভিন্তে মনোভবঃ কুপিতঃ।' 'অয়ি ! ময়ি মানিনি ! মা কুরু মানম্'। ইদং বৃত্তং হাস্যরসস্যৈবানুকূলম্।

'বিকসিত-সহকারভার-হারি-পরিমল এষ সমাগতো বসন্তঃ।'

যৎপাদান্তে লঘোরপি গুরুভাবঃ উক্তঃ, তৎসর্বত্র দ্বিতীয়চতুর্থপাদ-বিষয়ম্। প্রথমতৃতীয়পাদবিষয়ন্তু বসন্ততিলকাদেরেব।

অত্র 'প্রমুদিত-সৌরভ আগতো বসন্তঃ'—ইতি পাঠোযুক্তঃ।

---

স্থূলভাগসমুচ্চয়স্যাসম্ভবাৎ। কিন্তু বস্ত্বন্তরস্যৈব সমুচ্চয়াদিত্যাহুঃ, তন্ন, 'গুণশতমপি দোষঃ কশ্চিদেকোঽতিবৃদ্ধঃ ক্ষপয়তি যদি নান্যস্তদ্বিরোধী গুণোঽস্তি' ইত্যাদৌ গুণশতয়োঃ সমাসসত্ত্বেঽপ্যধিকারেণৈকত্ব্যাদিগুণসমুচ্চয়স্য দর্শনাৎ। কথিতমর্থ-পৌনরুক্ত্যাভাবেঽপি দ্বিরুপাত্তং পদং যত্র তত্তম্। একস্যৈবার্থস্যৈকশব্দেন দ্বিরুপাদানে কিমিদং পদং নানার্থত্বেনার্থান্তরবোধকম্ উত তস্যৈবার্থস্য প্রতি-পাদকমিতি প্রতিসন্ধানপ্রসঙ্গেন শাব্দবোধবিলম্বনং দূষকতাবীজমত্র বোধ্যম্॥

(ব) হতবৃত্তস্য ত্রৈবিধ্যমাহ—হতমিতি। অপ্রাপ্তগুরুভাবমন্তলঘু যত্র তৎ। হন্তেতি। অত্র প্রথমদ্বিতীয়গণৌ ভকারসকারৌ, অনয়োঃ সান্নিধ্যমশ্রব্যং তচ্চ সভ্যানামনুভবসিদ্ধম্। গুরুভাব উক্ত ইতি। 'সানুস্বারশ্চ দীর্ঘশ্চ বিসর্গী চ গুরুর্ভবেৎ। বর্ণঃ সংযোগপূর্বশ্চ তথা পাদান্তগোঽপি বা॥' ইত্যাদিনা ইতি

### অনুবাদ

ছন্দপ্রয়োগে লক্ষণের অনুসরণ করিলেও যেখানে শ্রবণের যোগ্য হয় না, যেখানে রসের আনুকূল্য করে না এবং যেখানে পাদান্তে লঘুবর্ণের প্রয়োগহেতু গুরুভাব নষ্ট হয়, সেখানে 'হতবৃত্ততা' দোষ হয়। ক্রমিক উদাহরণ, যেমন—

'হন্ত! সততমেতস্যা'—

(হায়! ক্রুদ্ধ মদন সর্ব্বদাই ইহার হৃদয় বিদীর্ণ করিতেছে)

অয়ি! ময়ি মানিনি!—

(হে মানিনি! আমার উপর মান করিও না) ইত্যাদি উদাহরণে প্রযুক্ত ছন্দ দুইটি হাস্যরসেরই অনুকূল।

'বিকসিতসহকার—'

(বিকশিত আম্রমুকুলের সৌরভাতিশয্যে মনোহারী বসন্ত সমাগত হইয়াছে)—

পাদান্তে লঘুবর্ণেরও যে গুরুভাব হয় বলিয়া কথিত হইয়াছে তাহা সর্ব্বত্র দ্বিতীয় ও চতুর্থপাদে হইয়া থাকে; কেবলমাত্র বসন্ততিলকাদি কয়েকটি ছন্দে প্রথম ও তৃতীয় পাদের শেষের লঘুবর্ণের গুরুভাব হয়।

উক্ত উদাহরণে 'প্রমুদিতসৌরভ আগতো বসন্তঃ'—এই পাঠই যুক্তি-

### মূল

যথা বা

(ভ) অন্যাস্তা গুণরত্নরোহণভুবো ধন্যা মৃদন্যৈব সা

সম্ভারাঃ খলু তেঽন্য এব বিধিনা যৈরেষ সৃষ্টো যুবা।

---

শেষঃ। দ্বিতীয়চতুর্থপাদবিষয়মিতি। ইহ প্রথমপাদান্তস্য গুরুত্বাপ্রাপ্তের্দোষ ইতি ভাবঃ। পতৎপ্রকর্ষত্বঞ্চ দ্বিবিধং বন্ধস্য পূর্বাপেক্ষয়া উত্তরোত্তরত্র শৈথিল্যাদনু-প্রাসপতাচ্চানিকর্ষবিশেষঃ। তদুক্তম্—'পতৎপ্রকর্ষং বন্ধস্য শৈথিল্যাদুত্তরোত্তরম্। পূর্বানুসারতঃ কোঽপি নিকর্ষো যত্র জায়তে' ইতি॥

(ভ) ক্রমেণোদাহরতি—অন্যাস্তা ইতি। গুণরত্নস্য রোহণভুবো জন্মস্থানানি, মৃচ্ছরীরারম্ভকপৃথিবীসম্ভারা উপকরণানি। অন্যে বিলক্ষণাঃ, যৈরিতি প্রাগুক্ত-

শ্রীমৎকান্তিজুষাং দ্বিষাং করতলাৎ স্ত্রীণাং নিতম্বস্থলাদ্
দৃষ্টে যত্র পতন্তি মূঢ়মনসামস্ত্রাণি বস্ত্রাণি চ ॥

অত্র 'বস্ত্রাণি চ' ইতি বন্ধস্য শ্লথত্বশ্রুতিঃ। 'বস্ত্রাণ্যপি' ইতি পাঠে তু দার্ঢ্যমিতি ন দোষঃ। 'ইদমপ্রাপ্তগুরুভাবান্তলঘু' ইতি কাব্যপ্রকাশ-কারঃ। বস্তুতস্তু 'লক্ষণানুসরণেঽপ্যশ্রব্যম্' ইত্যন্যে।

প্রোজ্জ্বলজ্জ্বলনজ্বালা-বিকটোরুসটাচ্ছটঃ।
শ্বাসক্ষিপ্তকুলক্ষ্মাভৃৎ পাতু বো নরকেশরী ॥

অত্র ক্রমেণানুপ্রাসপ্রকর্ষঃ পতিতঃ।

## অনুবাদ

কিংবা যেমন—

বিধাতাপুরুষ যে পদার্থসমূহের দ্বারা এই যুবাকে সৃষ্টি করিয়াছেন, তাহার গুণরত্নসৃষ্টিকারী স্থানও অন্য, তাহার সুধন্য মৃত্তিকা অন্য এবং তাহার উপাদানসমূহও অন্য,—যাহাকে দেখিলে শ্রীসম্পন্ন ও সৌন্দর্য্যযুক্ত শত্রুগণের হস্ত হইতে অস্ত্রসমূহ এবং স্ত্রীলোকগণের কটিদেশ হইতে বস্ত্রসমূহ খসিয়া পড়ে।

এখানে 'বস্ত্রাণি চ'—এইভাবে প্রয়োগ হওয়ায় রচনার শিথিলতা হইয়াছে। 'বস্ত্রাণ্যপি'—এই পাঠ থাকিলে দৃঢ়তা থাকিত, অতএব দোষ হইত না। কাব্যপ্রকাশকার বলেন—এখানে অন্তে লঘুবর্ণের প্রয়োগ হওয়ায় গুরুভাবের অপ্রাপ্তি হইয়াছে। অপরে বলেন—লক্ষণানুসারে রচিত হইলেও ইহা বস্তুতঃ শ্রবণযোগ্য হয় নাই।

---

ত্রিতয়পরামর্শঃ। ক্বচিল্লিঙ্গবিভক্ত্যোরিত্যনুশাসনাৎ যৎপদস্য পরলিঙ্গবচনগ্রাহিত্বম্, অন্যথা তৎপদত্রয়াকাঙ্ক্ষাপূরণং ন স্যাৎ। যত্র যূনি দৃষ্টে সতি দ্বিষাং করতলাদস্ত্রাণি স্ত্রীণাং নিতম্বস্থলাদ্বস্ত্রাণি চ পতন্তীত্যর্থঃ। শ্রীমদিত্যাদি মূঢ়েত্যাদি চ বিশেষণমুভয়েষাম্। মোহশ্চৈকত্র ভয়েন, অন্যত্র কামেন। লক্ষণানুসরণেঽপি চতুর্থপাদান্তস্য লঘোর্গুরুত্বপ্রাপকশাসনত্বেঽপি। সটা সিংহশিরোরুহঃ ছটা সমূহঃ। ক্রমেণেতি। প্রথমপাদে সংযুক্ত বর্ণত্রয়েণ চানুপ্রাস ইতস্তমুৎকৃষ্টঃ। দ্বিতীয়পাদে টকারত্রয়েণৈবেতি তদপেক্ষয়াপকৃষ্টঃ। তৃতীয়পাদে তু ক্ষকারদ্বয়েনৈবেতি

যাহার ভয়ঙ্কর কেশরের ছটা জ্বলন্ত অগ্নিশিখার ন্যায়, যাঁহার নিঃশ্বাসে কুলপর্বতসমূহ দূরে নিক্ষিপ্ত হইয়াছে, সেই নরসিংহ তোমাদিগকে রক্ষা করুন।

এখানে অনুপ্রাসের উৎকর্ষ ক্রমশঃ হ্রাস পাইয়াছে।

### মূল

'দলিতে উৎপলে এতে অক্ষিণী অমলাঙ্গি! তে।'

এবংবিধসন্ধিবিশ্লেষস্য অসকৃৎ প্রয়োগ এব দোষঃ। অনুশাসনমুল্লঙ্ঘ্য বৃত্তভঙ্গভয়মাত্রেণ সন্ধিবিশ্লেষস্য তু সকৃদপি। যথা—

(ম) 'বাসবাশামুখে ভাতি ইন্দুশ্চন্দনবিন্দুবৎ।'

'চলণ্ডামরচেষ্টিতঃ' ইতি অত্র সন্ধৌ জুগুপ্সাব্যঞ্জকমশ্লীলত্বম্।

'উর্ব্যসাবত্র তর্বালীমর্বন্তে চার্ববস্থিতিঃ।'

অত্র সন্ধৌ কষ্টত্বম্।

### অনুবাদ

'দলিতে উৎপলে—' (হে অমলাঙ্গি! এই তোমার চক্ষু দুইটি বিকশিত নীলপদ্মের মত)—এই উদাহরণের মত সন্ধির বারংবার অপ্রয়োগই দোষের। নিয়ম লঙ্ঘন করিয়া মাত্র ছন্দোভঙ্গভয়ে একবার সন্ধিবিশ্লেষ হইলেও দোষের হইবে। যেমন—'বাসবাশামুখে' ইত্যাদি। (পূর্বদিকের উর্দ্ধভাগে চন্দনবিন্দুর মত চন্দ্র শোভা পাইতেছে)।

---

ততোঽপ্যপকৃষ্টঃ। চতুর্থপাদে মৃদুবর্ণদ্বয়েনৈবেতি সর্বাপকৃষ্ট ইত্যর্থঃ। অত্র চতুর্থপাদস্য শৈথিল্যেনাপি নিকর্ষো বোধ্যঃ। বিসন্ধিকমুদাহরতি—দলিতে ইতি। বিকসিতে ইত্যর্থঃ। এবংবিধেতি। অনুশাসনসিদ্ধেত্যর্থঃ। সকৃদপীতি। সকৃৎপ্রয়োগেঽপি দোষ ইত্যন্বয়ঃ॥

(ম) বাসবাশামুখে পূর্বদিশি। অত্র নিত্যং সংহিতৈকপদবৎ 'পাদেষ্বর্দ্ধান্তবর্জম্' ইত্যনুশাসনাৎ পদ্যে সন্ধের্নিত্যত্বমিতি তল্লঙ্ঘনাদ্দোষ ইত্যর্থঃ। চলন্নিতি। 'বেগাদুড্ডীয় গগনে চলণ্ডামরচেষ্টিতঃ। অয়মুড্ডীয়তে পক্ষী ততোঽত্রৈব রুচিং কুরু॥' চলন্ যথা স্যাৎ তথেত্যর্থঃ. ডামরমুদ্ভটং চেষ্টিতং যস্য সঃ! অত্রেতি। চলণ্ডামরেত্যর্থঃ। সন্ধাবুৎপন্নলণ্ডাশব্দস্যাপভ্রংশবিধয়া পুরীষব্যঞ্জকত্বাজ্জুগুপ্সা।

'চলণ্ডামরচেষ্টিতঃ' [ চলিতে চলিতে ডমরুবাদ্যের মত কার্য্য যাহার ] এখানে সন্ধিতে ঘৃণাব্যঞ্জক অশ্লীলত্ব হইয়াছে।

'উর্ব্যসাবত্র—[ এই মরুদেশের প্রান্তভাগে ঐ বিশাল তরুবীথির অবস্থান অতি মনোহর ]—এই উদাহরণে সন্ধিতে কষ্টত্বদোষ হইয়াছে।

মূল

ইন্দুর্বিভাতি কর্পূরগৌরৈর্ধবলয়ন্ করৈঃ।
জগন্মা কুরু তন্বঙ্গি! মানং পাদানতে প্রিয়ে।

অত্র জগদিতি প্রথমার্দ্ধে পঠিতুমুচিতম্।

অনুবাদ

চন্দ্র কর্পূরধবল কিরণের দ্বারা জগৎকে শুভ্র করিয়া শোভা পাইতেছে। হে তন্বঙ্গি! পদানত প্রিয়জনের প্রতি মান করিও না।

এখানে 'জগৎ' এই শব্দটি প্রথমার্ধে পঠিত হওয়া উচিত ছিল। [ফলে এখানে অর্ধান্তরৈকপদতা'দোষ হইয়াছে]

মূল

নাশয়ন্তো ঘনধ্বান্তং তাপয়ন্তো বিয়োগিনঃ।
পতন্তি শশিনঃ পাদা ভাসয়ন্তঃ ক্ষমাতলম্।

অত্র চতুর্থপাদো বাক্যসমাপ্তাবপি পুনরুপাত্তঃ!

---

রুচিং কুরু ইত্যত্র স্ত্রীগুহ্যাঙ্গব্যঞ্জকচিহ্নশব্দোৎপত্ত্যা ব্রীড়া অমঙ্গলাশ্লীলসন্ধিস্তু 'ভজতে ধ্রুবমমৃতম্' ইত্যত্র বোধ্যঃ। ঋতং সত্যং ভজত ইতি সন্ধিবশাদমঙ্গলম্। উর্ব্যসাবিতি। উর্বী মহতী তর্ব্বালী বৃক্ষশ্রেণী মর্বন্তে নির্জলভূম্যন্তে চারুরবস্থিতির্যস্যাঃ। সা অর্দ্ধান্তরে ভিন্নবাক্যঘটিত-পদ্যার্দ্ধে একমেব পদং যস্য, অত্র ষষ্ঠ্যর্থো ঘটকত্বম্, তথা চ যদ্ঘটকমেব পদং ভিন্নবাক্যঘটিতপদ্যার্দ্ধে বর্ততে তত্ত্বম্। তচ্চোত্তরার্দ্ধাদৌ পূর্বাদ্যান্তে চ সম্ভবতি তত্রাদ্যমুদাহরতি ইন্দুরিতি। অন্ত্যং যথা—জগৎপ্রকাশয়ন্নিন্দুঃ করৈঃ শুভ্রৈর্বিভাতি মা। মানমায়তনেত্রান্তে কুরু পাদানতে প্রিয়ে॥' অত্র মেতিপদমুত্তরার্দ্ধে পঠিতুমুচিতম্। অত্রার্দ্ধান্তরোক্তপদস্য যথাযথমুত্তরত্র পূর্বত্র বা বাক্যে নিরাকাঙ্ক্ষত্বপ্রতিসন্ধানেন শাব্দ-বোধবিলম্বনমেব দূষকতাবীজম্। সমাপ্তমিতি। সমাপ্তমন্বয়বোধজননান্নিরা-

### অনুবাদ

ঘনান্ধকার নাশ করিয়া, বিরহিগণকে তাপিত করিয়া চন্দ্রকিরণ পড়িতেছে—ধরণীতল উদ্ভাসিত করিয়া। এখানে বাক্যটি (তৃতীয় পদে) সমাপ্ত হইলেও, চতুর্থপাদটিতে আকাঙ্ক্ষার পুনরুপাদান হইয়াছে। (অতএব সমাপ্তপুনরাত্তুতাদোষ' হইয়াছে)।

### মূল

অভবন্মতসম্বন্ধো যথা

(য) 'যা জয়শ্রীর্মনোজন্স্য যয়া জগদলংকৃতম্।

যামেণাক্ষীং বিনা প্রাণা বিফলা মে কুতোঽদ্য সা।'

অত্র যচ্ছব্দনির্দ্দিষ্টানাং বাক্যানাং পরস্পরনিরপেক্ষত্বাৎ তদেকান্তঃ-পাতিনা এণাক্ষীশব্দেন অন্যেষাং সম্বন্ধঃ কবেরভিমতো নোপপদ্যত এব।

'যাং বিনামী বৃথা প্রাণা এণাক্ষী সা কুতোঽদ্য মে।'

ইতি তচ্ছব্দনির্দ্দিষ্টবাক্যান্তঃপাতিত্বেঽপি যচ্ছব্দনির্দ্দিষ্টবাক্যৈঃ সম্বন্ধো ঘটতে।

যথা বা—

ঈক্ষসে যৎ কটাক্ষেণ তদা ধন্বী মনোভুবঃ।

অত্র যদিত্যস্য তদেত্যনেন সম্বন্ধো ন ঘটতে।

'ঈক্ষসে চেৎ'—ইতি তু যুক্তঃ পাঠঃ। যথা বা—

'জ্যোৎস্নাচয়ঃ পয়ঃপূরস্তারকাঃ কৈরবাণি চ।

রাজতি ব্যোম-কাসারে রাজহংসঃ সুধাকরঃ॥

---

কাঙ্ক্ষমপি বিশেষ্যং পুনর্বিশেষণান্তরাকাঙ্ক্ষয়া উক্তং যত্র তত্ত্বম্। তদুদাহরতি—নাশয়ন্ত ইতি। অত্রাকাঙ্ক্ষান্তরকল্পনেন শাব্দবোধবিলম্বনং দূষকতাবীজম্। অভবন্ন সম্ভবন্মত ইষ্টঃ সম্বন্ধো যত্র তত্ত্বং বিবক্ষিতান্বয়াসম্ভব ইতি যাবৎ। স চ ক্বচিন্নিরাকাঙ্ক্ষতয়া ক্বচিদ্যোগ্যতয়া॥

(য) যা জয়শ্রীরিতি। কুতঃ কুত্র। অন্যেষাং যৎপদানাং, নোপপদ্যতে ইতি। ভিন্নবিভক্তিকত্বাদিত্যর্থঃ। অত্র যাম্ এণাক্ষীমিত্যন্বয়ো নিরাকাঙ্ক্ষত্বাদ-সম্ভবঃ। বিভক্তিবিপরিণামেনাত্রান্বয়ঃ। সম্ভবতীত্যসন্তোষাদাহ—যথা বেতি।

অত্র ব্যোমকাসারশব্দস্য সমাসে গুণীভাবাত্তদর্থস্য ন সর্বৈঃ সংযোগঃ। বিধেয়াবিমর্শে যদেবাবিমৃষ্টং তদেব দুষ্টম্। ইহ তু প্রধানস্য কাসার-পদার্থস্য প্রাধান্যেনপ্রতীতেঃ সর্বোঽপি পয়ঃপূরাদিশব্দার্থস্তদঙ্গতয়া ন প্রতীয়ত ইতি সর্ববাক্যার্থবিরোধাবভাসক ইত্যুভয়োর্ভেদঃ।

'অনেন ছিন্দতা মাতুঃ কণ্ঠং পরশুনা তব।
বদ্ধস্পর্দ্ধঃ কৃপাণোঽয়ং লজ্জতে মম ভার্গব॥'

(র) অত্র 'ভার্গবনিন্দায়াং প্রযুক্তস্য মাতৃকণ্ঠচ্ছেদনকর্তৃত্বস্য পরশুনা সহ সম্বন্ধো ন যুক্তঃ'—ইতি প্রাচ্যাঃ। 'পরশুনিন্দামুখেন ভার্গবনিন্দাধিক্যমেব বৈদগ্ধ্যং দ্যোতয়তি' ইত্যাধুনিকাঃ।

## অনুবাদ

অভবন্মত সম্বন্ধ, যেমন—

যা জয়শ্রী—

[ মদনের যাহা জয়লক্ষ্মী, যাহার দ্বারা জগৎ অলংকৃত হইয়াছে, যে এণাক্ষী ব্যতিরেকে আমার জীবন বৃথা, আজ আমার সে কোথায় ? ] —এই উদাহরণে যৎ-শব্দের দ্বারা নির্দ্দিষ্ট বাক্যগুলি পরস্পর-নিরপেক্ষ হওয়ায়, তাহাদের একটির অন্তর্গত এণাক্ষী শব্দের সহিত অন্যবাক্য-গুলির যে সম্বন্ধ কবির অভিপ্রেত, তাহা সিদ্ধ হইতেছে না।

---

অত্রেতি। যদিতি পদং ন কালার্থকং, তদেতি তু কালার্থকং তয়োরভেদান্বয়ে যোগ্যতাবিরহান্ন সম্ভবতীতি ভাবঃ। নন্বু যদিত্যব্যয়ং যত্তর্থকমপ্যস্তি তথাপি তদেত্যস্যান্বয়ঃ সম্ভবতীত্যরুচেরাহ—যথা বেতি। কাসারঃ সরঃ। অত্র বাক্যত্রয় এব কাসারশব্দস্য যোগঃ কবেরভিমতঃ স তাবৎ সমভিব্যাহারবিশেষরূপাকাঙ্ক্ষা-বিরহান্ন ঘটতে ইত্যাহ—অত্রেতি। গুণীভাবাদ্বিশেষণত্বেনান্বিততয়া বিশ্লেষাভাবাৎ, তদর্থস্য কাসারশব্দস্য। সর্বৈঃ পয়ঃপূরাদিভিঃ। ব্যোমসরসঃ ইতি তু যুক্তঃ পাঠঃ। বিধেয়াবিমর্শস্য ভেদং দর্শয়তি—বিধেয়েতি॥

(র) অত্র ভার্গবনিন্দায়ামিতি প্রতিপাদ্যায়ামিত্যর্থঃ। মাতৃকণ্ঠচ্ছেদনস্য মাতৃ-কণ্ঠচ্ছেদনকর্তৃত্বস্য, পরশৌ চ্ছেদনস্য করণত্বমেব ন তু কর্তৃত্বম্। যদ্বা পরশৌ মাতুরিত্যস্য সম্বন্ধাভাবাদবশিষ্টস্য সম্বন্ধো ন সম্ভবতি। প্রাচ্যাঃ প্রাচীনাঃ।

যাং বিনামী—[ যাহার অভাবে এই জীবন বৃথা, সেই আমার হরিণ-নয়না আজ কোথায় ? ]—এই উদাহরণে তৎ-শব্দের দ্বারা নির্দ্দিষ্ট বাক্যের অন্তর্গত হইলেও যৎ শব্দের দ্বারা নির্দ্দিষ্ট সমস্ত বাক্যের সহিত সম্বন্ধ হয়।

অথবা, যেমন,—

ঈক্ষসে যৎ কটাক্ষেণ—

[ তুমি যেই কটাক্ষের দ্বারা তাকাও তখনই মদনদেব ধনুর্ধারণ করেন ]—এখানে যৎ-শব্দের তৎ শব্দের সহিত সম্বন্ধ হয় না। 'ঈক্ষসে চেৎ'—এই পাঠই যুক্তিযুক্ত।

কিংবা যেমন—

জ্যোৎস্নাচয়ঃ পয়পূরঃ।

( জ্যোৎস্নাপুঞ্জ হইতেছে জলরাশি, তারকাসমূহ হইতেছে কুমুদ ; ব্যোমরূপ হ্রদের রাজহংস চন্দ্র শোভা পাইতেছে ॥

এখানে—ব্যোমকাসার শব্দটি সমাসে গুণীভূত হওয়ায় সকলের সহিত তাহার অর্থের সংযোগ হয় নাই।

বিধেয়াবিমর্শে যে বিধেয় পদটি অবিমৃষ্ট তাহাই দুষ্ট হইয়া থাকে। কিন্তু এখানে প্রধান 'কাসার' পদের অর্থপ্রাধান্যের বোধ না হওয়ায় পয়ঃপূরাদি সমস্ত শব্দের অর্থ তাহার অঙ্গরূপে প্রতীয়মান হয় না। অতএব সর্ব বাক্যার্থের বিরোধই প্রকাশিত হইয়াছে। ইহাই হইতেছে উভয়ের পার্থক্য।

অনেন ছিন্দতা—

[ হে ভার্গব ! মাতৃকণ্ঠছেদনকারী এই তোমার পরশুর সহিত স্পর্দ্ধা প্রকাশ করিতে আমার তরবারি লজ্জা পাইতেছে ]। —এখানে

আধুনিকা ইতি। অয়মাশয়ঃ—তবেত্যনুষক্তেন মাতুরিত্যস্য সম্বন্ধো, স্থালী পচতীতিবৎ করণস্যাপি কর্ত্তৃত্বারোপঃ, পরশোরারোপিতেনাপি স্ত্রীবধকর্ত্তৃত্বেন পাতকং সম্ভাব্যতে, তব তু মুখ্যেনৈব মাতৃবধকর্ত্তৃত্বেন সুতরামতিপাতকমিতি অস্য শাব্দবোধবিঘটকত্বং দূষকতাবীজম্। অক্রমতেতি। অবিদ্যমানং স্বার্থান্বিতার্থক-

প্রাচীনগণ বলেন—ভার্গবনিন্দার উদ্দেশ্যে প্রযুক্ত মাতৃকণ্ঠ ছেদনকারীর সহিত পরশুর সম্বন্ধ করা উচিত হয় নাই। আধুনিকগণ বলেন—(এখানে) পরশুনিন্দাচ্ছলে ভার্গবের নিন্দাধিক্য করিয়া পাণ্ডিত্য প্রকাশই করা হইয়াছে।

## মূল

অক্রমতা যথা—

সময় এব করোতি বলাবলং প্রণিগদন্ত ইতীব শরীরিণাম্।
শরদি হংসরবাঃ পরুষীকৃতস্বরময়ূরময়ূ রমণীয়তাম্ ।

অত্র পরামৃশ্যমানবাক্যস্যানন্তরমেবেতি শব্দোপযোগো যুজ্যতে, ন তু 'প্রণিগদন্ত'—ইত্যনন্তরম্। এবম্—

(ল) 'দ্বয়ং গতং সম্প্রতি শোচনীয়তাং সমাগমপ্রার্থনয়া কপালিনঃ।
কলা চ সা কান্তিমতী কলাবতস্ত্বমস্য লোকস্য চ নেত্রকৌমুদী।'

অত্র ত্বমিত্যনন্তরমেব চকারো যুক্তঃ॥

## অনুবাদ

সময়ই প্রাণিগণের সবলতা-দুর্বলতা বিধান করে এই কথা জানাইয়াই যেন হংসরব শরৎকালে এমন মাধুর্য্য লাভ করিল যাহাতে ময়ূরের স্বর কর্কশ বলিয়া মনে হইতে লাগিল। এখানে—উদ্দিষ্ট বাক্যের পরেই 'ইতি'—শব্দের প্রয়োগ সঙ্গত ; 'প্রাণিগদন্ত'—এই শব্দের পরে নহে।

এইরূপ—

কপালী শিবের প্রাপ্তি কামনা করায় সম্প্রতি দুইজন শোচনীয় অবস্থা প্রাপ্ত হইয়াছে। একটি হইতেছে—নিত্যশোভমান চন্দ্রকলা এবং আর একটি হইতেছ তুমি—যে জগতের নয়ন-জ্যোৎস্নাস্বরূপা।

পদপ্রত্যাসত্তিরূপং ক্রমো যত্র তত্ত্বমিত্যর্থঃ। বাচকপদস্যোক্তক্রমাভাবেঽস্থানস্থ-পদত্বম্, ইদন্তু তদিতরপদস্যৈবেতি ততোঽস্য ভেদঃ। সময় ইতি। পরুষী-কৃতস্বরময়ূরং যথা স্যাত্তথা রমণীয়তাম্ অয়ুঃ প্রাপ্তবন্ত ইত্যর্থঃ॥

(ল) দ্বয়মিতি। শিবপ্রাপ্ত্যর্থং তপস্যন্তীং পার্বতীং প্রতি ব্রহ্মচারিরূপধারিণঃ

এখানে 'ত্বম্' এই শব্দের পরই চ-কারের প্রয়োগ সঙ্গত।

**মূল**

(ব) অমতপরার্থতা, যথা—

'রামমন্মথশরেণ তাড়িতা—' ইত্যাদি।

অত্র শৃঙ্গাররসস্য ব্যঞ্জকো দ্বিতীয়োঽর্থঃ প্রকৃতরসবিরোধিত্বাদনিষ্টঃ

**অনুবাদ**

অমতপরার্থতা, যেমন—

'রামমন্মথশরেণ তাড়িতা—'ইতি।

[ রামরূপ মদনের বাণে বিদ্ধ—ইত্যাদি ]

এখানে শৃঙ্গাররসবোধক দ্বিতীয় অর্থ প্রকৃত রসের ( বীর বা বীভৎস ) বিরোধী হওয়ায় দোষ হইয়াছে।

**মূল**

বাচ্যস্যানভিধানং, যথা—

ব্যতিক্রমলবং কং মে বীক্ষ্য বামাক্ষি! কুপ্যসি।

অত্র ব্যতিক্রমলবমপীত্যপিরবশ্যং বক্তব্যো নোক্তঃ।

**অনুবাদ**

বাচ্যের অনভিধান—যেমন—

হে বামাক্ষি! আমার কোন ত্রুটিলেশ দেখিয়া—রাগ করিতেছ? এখানে 'ব্যতিক্রমলবমপি' এইভাবে অপি শব্দ অবশ্য বলা উচিত ছিল—কিন্তু তাহা বলা হয় নাই।

শিবস্যোক্তিরিয়ম্। পিনাকিনঃ শিরস্য কলাবতশ্চন্দ্রস্য নেত্রকৌমুদী নয়নানন্দজনিকা। অস্য প্রত্যাসত্তিকল্পনেন শাব্দবোধবিলম্বন দূষকতাবীজম্॥

(ব) অমতঃ প্রকৃতবিরুদ্ধঃ প্রকৃতরসবিরোধিরসব্যঞ্জকঃ পরঃ শ্লেষাদিনা প্রতীয়মানো দ্বিতীয়োঽর্থঃ যত্র তত্ত্বম্। রামেতি। ব্যাখ্যাতমিদং প্রাক্। প্রকৃতেতি। প্রকৃতো বীভৎসরসস্তদ্বিরোধিত্বাত্তদ্বিরোধিশৃঙ্গারব্যঞ্জকত্বাৎ। অস্য প্রকৃতরসাপকর্ষকত্বং দূষকতাবীজম্। বাচ্যস্যাবশ্যং বক্তব্যস্যানভিধানম্। ন্যূনপদত্বাদস্য ভেদং দর্শয়তি—ন্যূনেতি। ন তথাত্বং ন চ বাচকত্বম্! পদান্তরপ্রত্যাসত্তিং বিনা স্বার্থবোধনাসামর্থ্যাদিত্যর্থঃ। ন্যূনপদত্বে বাচকত্বাবিবক্ষায়াং পুনরুক্তোদাহরণং

### মূল

ন্যূনপদত্বে বাচকপদস্যৈব ন্যূনতা বিবক্ষিতা। অপেস্তু ন তথাত্বমিত্যনয়োর্ভেদঃ। এবমন্যত্রাপি। যথা বা—

'চরণানতকান্তায়াস্তন্বি! কোপস্তথাপি তে।'

অত্র চরণানতকান্তাসীতি বাচ্যম্।

### অনুবাদ

ন্যূনপদত্বের ক্ষেত্রে বাচক পদেরই ন্যূনতা হইয়া থাকে। কিন্তু এক্ষেত্রে (বাচ্যের অনভিধানের ক্ষেত্রে) 'অপি' শব্দ তাহা হয় না (বাচক হয় না)। ইহাই উভয় দোষের মধ্যে প্রভেদ। এইরূপ অন্যত্রও হইবে। কিংবা যেমন—

হে তন্বি! পদানত কান্তের উপর তবুও তোমার কোপ! এখানে বলা উচিত ছিল—'চরণানতকান্তাসি'।

### মূল

(শ) ভগ্ন-প্রক্রমতা যথা—

'এবমুক্তো মন্ত্রিমুখ্যৈঃ রাবণঃ প্রত্যভাষত।'

অত্র বচধাতুনা প্রক্রান্তং প্রতিবচনমপি তেনৈব বক্তুমুচিতম্॥

তস্যৈবেত্যুদাহরণান্তরমাহ—যথা বেতি। অত্র চরণেতি। তথাপীত্যস্য ভিন্নবাক্যার্থসাপেক্ষত্বাদিতি ভাবঃ। পূর্বত্রাপেরধ্যাহারেণ শাব্দবোধবিলম্বনম্, উত্তরত্র তথাপীত্যন্বয়েন শাব্দবোধবিলম্বনং দূষকতাবীজম্॥

(শ) ভগ্নপ্রক্রমতেতি। ভগ্নো বিচ্ছিন্নঃ প্রক্রমো প্রস্তাবো যস্য তত্ত্বম্। প্রস্তাবশ্চাত্রাকাঙ্ক্ষিতপ্রকারকোঽর্থঃ। যত্নেন প্রকারেণ প্রাক্ নির্দিষ্টঃ তস্য তৎ-প্রকারেণানুক্তিরেব ভঙ্গঃ। তথা চ প্রত্যুত্থিতাকাঙ্ক্ষাবিষয়ীকৃতেন প্রকারেণ পশ্চাদনুক্তিঃ ক্রমভঙ্গ ইতি ফলিতম্। এবমুক্ত ইতি। অত্রৈবমুক্তিমিতি সাকাঙ্ক্ষবাক্যেনোত্থাপিতা প্রতিবচনস্যাকাঙ্ক্ষা সা চ পূর্বোক্তশব্দবিশিষ্টমেব প্রতিবচনে বিষয়ীকরোতি। অত্র আকাঙ্ক্ষিতায়া বচধাতুরূপপ্রকৃতেঃ প্রকারস্য ভাষধাতুনির্দেশাদ্ভঙ্গঃ। তেনৈব বক্তুমুচিতমিতি। তথা সতি প্রথমোত্থাপিতাকাঙ্ক্ষা-পূরণং ভবতীতি ভাবঃ। ননু 'প্রত্যবোচত, ইতি পাঠে কথিতপদত্বদোষপ্রসঙ্গ

তেন 'রাবণঃ প্রত্যবোচত' ইতি পাঠো যুক্তঃ, এবং চ সতি ন কথিত-পদত্বদোষঃ তস্যোদ্দেশ্যব্যতিরিক্তবিষয়কত্বাৎ। ইহ হি বচন-প্রতিবচনয়ো-রুদ্দেশ্য-প্রতিনির্দ্দেশত্বম্।

যথা—

'উদেতি সবিতা তাম্রস্তাম্র এবাস্তমেতি চ।'

ইত্যত্র হি যদি পদান্তরেণ স এবার্থঃ প্রতিপাদ্যতে তদান্যোঽর্থ ইব প্রতিভাসমানঃ প্রতীতিং স্থগয়তি।

---

ইত্যত আহ—এবঞ্চ সতীত্যর্থঃ। তস্য কথিতপদত্বস্য। উদ্দেশ্যপ্রতিনির্দেশ্য-ভাবে তু কথিতপদত্বং গুণ এব। তদুক্তং—'প্রক্রমমস্যান্যথাভাবে স এব তু মহান্ গুণঃ' ইতি। স এব কথিতপদত্বদোষ এব। উদ্দেশ্যপ্রতিনির্দ্দেশ্যভাবশ্চ ত্রিবিধঃ। একবিধেয়ার্থমুদ্দিষ্টস্য বিধেয়ান্তরে প্রতিনির্দ্দেশ ইত্যেকঃ। যথা— উদেতীতি। অত্রোদয়কালীনতাম্রত্ববিধাবুদ্দিষ্টস্য সবিতুরস্তময়কালীনতাম্রত্ব-বিধাবুদ্দিশ্যতয়া প্রতিনির্দ্দেশঃ। একোদ্দেশেন বিহিতস্যোদ্দেশ্যান্তরে বিধেয়তয়া প্রতিনির্দ্দেশ ইত্যপরঃ। যথা এবমুক্ত ইতি। অত্র মন্ত্রিমুখ্যোদ্দেশেন বিহিতস্য বচনস্য রাবণোদ্দেশেন বিধেয়তয়া প্রতিনির্দ্দেশঃ। প্রতিবচনেঽপি বচনত্বসত্ত্বা-দেকত্বম্। এতদেব দর্শয়তি—ইহ হীতি। একোদ্দেশেন বিহিতস্য বিধেয়ান্তরে উদ্দেশ্যতয়া প্রতিনির্দ্দেশ ইতি তৃতীয়ঃ। যথা,—'মিতা ভূঃ পত্যাপাং স চ পতিরপাং যোজনশতম্' ইতি। অত্র পৃথিব্যুদ্দেশেন বিহিতস্যাপাং পত্যুর্যোজন-শতবিধাবুদ্দেশ্যতয়া প্রতিনির্দ্দেশঃ। চণ্ডীদাসাস্তু—'উদ্দেশ্যোঽনূদ্যঃ স এব প্রতি-নির্দ্দেশ্যঃ প্রতীতিমান্থর্য্যপরিহারার্থং পুনরভিধেয়ো যত্র স তথোক্তঃ' ইত্যাহুঃ। তেষাময়মাশয়ঃ—উদ্দেশ্যপদং প্রাঙ্ নির্দিষ্টোদ্দেশ্যবিধেয়ান্যতরপরম্, প্রতিনির্দ্দেশ্যপদং চ চরমনির্দিষ্টোদ্দেশ্যস্য বিধেয়ান্যতরপরম্। তথা সতি সর্বং সমঞ্জসম্। উদ্দেশ্য-প্রতিনির্দ্দেশ্যভাবে একশব্দস্য পুনঃপ্রয়োগে দোষাভাবমুদাহরণদর্শনেন প্রমাণয়তি— উদেতীতি। অত্র তাম্রপর্য্যায়রক্তশব্দদানে ভগ্নপ্রক্রমত্বং প্রদর্শ্য তস্য দূষকতাবীজং প্রদর্শয়তি—অত্র হীতি। অন্যোঽর্থ ইবেতি। 'ন সোঽস্তি প্রত্যয়ো লোকে যত্র শব্দো ন ভাসতে' ইতি নিয়মাৎ তাম্ররক্তশব্দরূপবিশেষণভেদাদন্যার্থবদ্ভাসমানত্বম্। তথা সতি 'সম্পত্তৌ চ বিপত্তৌ চ মহতামেকরূপতা' ইত্যুত্তরার্দ্ধস্য শাব্দবোধবিলম্বন-মিতি ভাবঃ॥

(ষ) যথা বা—

'তে হিমালয়মামন্ত্র্য পুনঃ প্রেক্ষ্য চ শূলিনম্।
সিদ্ধং চাস্মৈ নিবেদ্যার্থং তদ্বিসৃষ্টাঃ খমুদ্যযুঃ ॥'

অত্র 'অস্মৈ' ইতীদমাপ্রক্রান্তস্য তেনৈব তৎসমানাভ্যামেতদঃ-শব্দাভ্যাং বা পরামর্শো যুক্তো ন তচ্ছব্দেন ; যথা বা—

(স) 'উদন্বচ্ছিন্না ভূঃ স চ পতিরপাং যোজনশতম্।'

অত্র 'মিত ভূঃ পত্যাপাং স চ পতিরপাম্' ইতি যুক্তঃ পাঠঃ।

এবম্—

'যশোঽধিগন্তুং সুখলিপ্সয়া বা মনুষ্যসংখ্যামতিবর্ত্তিতুং বা।
নিরুৎসুকানামভিযোগভাজাং সমুৎসুকেবাঙ্কমুপৈতি সিদ্ধিঃ ॥'

অত্র 'সুখমীহিতুম'—ইত্যুচিতম্।

অত্রাদ্যয়োঃ প্রকৃতিবিষয়ঃ প্রক্রমভেদঃ। তৃতীয়ে পর্য্যায়বিষয়ঃ, চতুর্থে প্রত্যয়বিষয়ঃ। এবমন্যত্রাপি।

### অনুবাদ

ভগ্ন-প্রক্রমতা—যেমন—

[ মুখ্য মন্ত্রিগণ কর্ত্তৃক এইভাবে উক্ত হইয়া রাবণ প্রত্যুত্তর করিলেন ] —'এবমুক্তো—' এই উদাহরণে বচ্ ধাতুর দ্বারা উক্ত পদের প্রত্যুত্তর সেই ধাতুনিষ্পন্ন পদের দ্বারাই বলা উচিত। সেই কারণে 'রাবণঃ প্রত্যবোচত'—এই পাঠ সঙ্গত। এইরূপ ক্ষেত্রে 'কথিতপদত্বদোষ' হয়

(ষ) সর্বনামপদস্য প্রক্রমভঙ্গং দর্শয়তি তে হিমালয়মামন্ত্র্যেতি। যদ্যপি সর্বনাম্না প্রতিনির্দ্দেশে দোষো নাস্তীতি প্রসিদ্ধম্, তথাপ্যনুভববলেনাসর্বনাম-নির্দিষ্টস্য সর্বনাম্না প্রতিনির্দেশে তদ্বোধ্যম্, সর্বনামনির্দিষ্টস্য নোক্ত বোধ্যম্। ইদমা ইদংশব্দেন, তেনৈব ইদমৈব। সমানাভ্যাং সমানার্থাভ্যাং, এতদাদিশব্দ-ত্রয়স্য সমানার্থকত্বং সুপ্রসিদ্ধমিতি শাব্দভেদেঽপি, ন তু তদ্দূষণাবকাশ ইতি ভাবঃ ॥

(স) উদ্দেশ্যপ্রতিনির্দেশ্যভাবস্য তৃতীয়ং প্রকারং দর্শয়তি—উদন্বদিতি। উদন্বচ্ছিন্না সমুদ্রপরিচ্ছিন্না। মনুষ্যসংখ্যা সামান্যমনুষ্যেষু গণনম্। অতিবর্ত্তিত-

না ; কারণ তাহার বিষয় হইতেছে উদ্দেশ্য ব্যতীত অন্য কিছু ( উদ্দেশ্য-প্রতিনির্দ্দেশ্য-ভাব না থাকা )। এখানে বচন ও প্রতিবচনের মধ্যে উদ্দেশ্য ও প্রতিনির্দ্দেশত্ব-ভাব আছে।

যেমন—

[ তাম্রবর্ণ সূর্য্য উদিত হয় এবং তাম্রবর্ণ-ই অস্ত যায়। ]

'উদেতি সবিতা—এই উদাহরণে যদি অন্য পদের দ্বারা সেই অর্থ-ই প্রতিপন্ন হয়, তাহা হইলে, যেন, অন্য অর্থ প্রতিভাসিত হইয়া প্রতীতি উৎপাদন স্থগিত করিয়া দেয়।

কিংবা যেমন—

[ তাঁহারা হিমালয়ের নিকট বিদায় গ্রহণ করিয়া, শিবের সহিত পুনরায় সাক্ষাৎ করিয়া এবং তাহার উদ্দেশ্য সিদ্ধ হইয়াছে ইহা তাঁহাকে জানাইয়া এবং তাহার নিকট হইতে বিদায় লইয়া আকাশমার্গে গমন করিলেন। ]

'তে হিমালয়ম্'—এই উদাহরণে 'অস্মৈ' শব্দ দ্বারা ইদম্ শব্দে আরব্ধ বিষয়কে সেই শব্দের দ্বারাই বা তাহার সমান এতৎ ও অদস্ শব্দ দুইটির দ্বারা সম্বদ্ধ করাই যুক্তিযুক্ত—তৎ-শব্দের দ্বারা নহে।

কিংবা যেমন—

[পৃথিবী সমুদ্রের দ্বারা সীমায়িত ; সেই জলপতি শতযোজন-বিস্তৃত।]

এখানে 'মিতা ভূঃ—' এই পাঠই যুক্তিযুক্ত।

মতিক্রমিতুম্। নিরুৎসুকানামনুৎকণ্ঠিতচিত্তানাম্। অভিযোগঃ উদ্যোগঃ। অত্রেচ্ছার্থকতুমঙ্‌প্রত্যয়েন উপক্রমস্য তৎসমানার্থকসন্‌প্রত্যয়েন ভঙ্গঃ। যশোঽধিগমনোদ্দেশেন বিহিতায়া ইচ্ছায়াঃ সুখলোভোদ্দেশেনাপি বিধেয়তা নির্দ্দেশঃ। দর্শিতোদাহরণানাং বিশেষমাহ—অত্রাদ্যয়োরিতি। এষূদাহরণেষু আদ্যয়োঃ 'এবমুক্তঃ' ইতি 'তে হিমালয়ম্' ইত্যেতয়োঃ। তৃতীয়ে 'উদন্বচ্ছিন্না' ইত্যাদৌ। চতুর্থে 'যশোঽধিগন্তুম্' ইত্যাদৌ, এবমন্যত্রেতি। কারকোপসর্গাদপি প্রক্রমভঙ্গো বোদ্ধব্য ইত্যর্থঃ। তত্র কারকবিষয়ো যথা—'গাহন্তাং মহিষা নিপানসলিলং শৃঙ্গৈর্মুহুস্তাড়িতং ছায়াবদ্ধকদম্বকং মৃগকুলং রোমন্থমভ্যস্যতু। বিশ্রব্ধৈঃ ক্রিয়তাং

[ জলপতি কর্ত্তৃক পৃথিবী পরিচ্ছিন্না—সেই জলপতি— ]

এইরূপ—

যশোলাভ করিবার জন্যই হউক, সুখলাভের ইচ্ছায় হউক কিংবা মনুষ্যমধ্যে গণনীয় হওয়াকে অতিক্রম করিবার জন্যই হউক, যাঁহারা স্থিরচিত্তে যত্নবান থাকেন, সিদ্ধি যেন আগ্রহশীল হইয়া তাঁহাদের ক্রোড়ে আরোহণ করেন।

এখানে 'সুখমীহিতুম্'—এই পাঠই উচিত।

এই উদাহরণসমূহের মধ্যে প্রথম দুইটির প্রক্রমভেদ প্রকৃতি বিষয়ে। তৃতীয়ের—পর্য্যায়বিষয়ে এবং চতুর্থের প্রত্যয়বিষয়ে। এইরূপ অন্য ক্ষেত্রেও।

## মূল

প্রসিদ্ধত্যাগো যথা—

'ঘোরো বারিমুচাং রবঃ।'

(হ) অত্র মেঘানাং গর্জ্জিতমেব প্রসিদ্ধম্। যদাহুঃ—

"মঞ্জীরাদিষু রণিতপ্রায়ং পক্ষিষু চ কূজিত প্রভৃতি।

স্তনিতমণিতাদি সুরতে মেঘাদিষু গর্জ্জিতপ্রমুখম্" ইত্যাদি

বরাহপতিভির্মুস্তক্ষতিঃ পল্বলে বিশ্রামং লভতামিদঞ্চ শিথিলজ্যাবন্ধমস্মদ্ধনুঃ॥' অত্র প্রত্যয়োক্তকর্ত্তৃকারকোপক্রমস্য ক্রিয়তামিত্যত্র ভঙ্গঃ কর্ম্মকারকস্যোক্তত্বাৎ। পরে তু কর্ত্তৃকারকাণাং প্রথমোপক্রমস্য বরাহপতিভিরিতি তৃতীয়ায়াং ভেদঃ। 'বিশ্রব্ধা রচয়ন্তু শূকরবরা মুস্তক্ষতিং পল্বলে, ইতি যুক্তঃ পাঠঃ। উপসর্গবিষয়ো যথা—'চপলাচপলাস্বেব নাপৎসু বিকলো ভবেৎ। বিপৎসু ধীরতা যস্য ভাজনং স হি সম্পদঃ॥' চপলাচপলাসু বিদ্যুচ্চঞ্চলাসু। অত্রাপৎস্বিত্যত্র আঙুপসর্গোপক্রমস্য বিপৎস্বিত্যত্র বেরুপাদানাদ্ভঙ্গঃ॥

(হ) মেঘানামিতি। মেঘানাং শব্দে গর্জিতমেব গর্জিতাদিশব্দ এব, তৎপরিত্যাগাদ্রসাদিপ্রকর্ষবোধপ্রতিরোধঃ। প্রসিদ্ধমাহ—মঞ্জীরাদিম্বিতি। আদিনা রসনাদীনাং গ্রহণম্। রণিতপ্রায়মিতি প্রায়শব্দ আদ্যর্থঃ। তেন শিঞ্জিতাদীনাং গ্রহণম্। মঞ্জীরাদিশব্দেষু রণিতাদিশব্দঃ প্রয়োক্তব্যঃ। এবমগ্রেঽপি। মেঘাদিম্বিত্যাদিনা ইত্যাদি পরিগ্রহঃ। প্রমুখমিত্যনেন রসাদিগ্রহণম্। এবং ভ্রমরাদিষু

### অনুবাদ

প্রসিদ্ধত্যাগ—যেমন

বারিমুক্‌দিগের ( মেঘের ) ঘোররব।

এখানে মেঘের গর্জ্জনই হইতেছে প্রসিদ্ধ। যেমন, (পণ্ডিতগণ) বলেন—

নুপূর প্রভৃতির শব্দ বর্ণনাক্ষেত্রে 'রণিত' প্রভৃতি শব্দ। পক্ষিগণের ক্ষেত্রে কূজিত প্রভৃতি শব্দ, রতিবিষয়ক ব্যাপারে 'স্তনিত মণিতাদি' শব্দ এবং মেঘ প্রভৃতির ক্ষেত্রে 'গর্জ্জিত' প্রভৃতি শব্দের প্রয়োগ হইবে।

### মূল

অস্থানস্থপদতা, যথা—

'তীর্থে তদীয়ে গজসেতুবন্ধাৎ প্রতীপগামুত্তরতোঽস্য গঙ্গাম্।
অযত্নবালব্যজনীবভূবুর্হংসা নভোলঙ্ঘনলোলপক্ষাঃ॥'

অত্র—তদীয়পদাৎ পূর্বং গঙ্গামিত্যস্য পাঠো যুক্তঃ'।

এবম্—'হিতান্ন যঃ সংশৃণুতে স কিং প্রভুঃ।

অত্র—সংশৃণুত ইত্যতঃ পূর্বং নঞঃ স্থিতিরুচিতা।

অত্র চ পদমাত্রস্যাস্থানে নিবেশেঽপি সর্বমেব বাক্যং বিবক্ষিতার্থপ্রত্যায়নে মন্থরমিতি বাক্যদোষতা। এবমন্যত্রাপি। ইহ কেঽপ্যাহুঃ—'পদশব্দেন বাচকমেব প্রায়শো নিগদ্যতে, ন চ নঞো বাচকতা, নির্বিবাদাৎ স্বাতন্ত্র্যেণার্থবোধনবিরহাৎ, ইতি। যথা—'দ্বয়ং গতম্'—ইত্যাদৌ ত্বমিত্যনন্তরং চকারানুপাদানাদক্রমতা তথাত্রাপীতি।

### অনুবাদ

অস্থানপদতা, যেমন—

সেই তীর্থে গজসেতুবন্ধ হওয়ার ফলে, প্রতিকূলগামিনী গঙ্গাকে অতিক্রম করিবার সময়, আকাশ লঙ্ঘনের জন্য চঞ্চলপক্ষ হংসকুল তাঁহার অযত্নসম্ভূত চামরের ন্যায় হইয়াছিল।

গুঞ্জিতাদি। মণ্ডূকাদিষু রবাদি। হয়েষু হ্রেষিতাদি। হস্তিষু বৃংহিতাদি। এবমন্যদপি বোদ্ধব্যম্। তদীয়ে গঙ্গাসম্বন্ধিনি। ননু পদমাত্রস্যাস্থানস্থিতেঃ পদদোষ এব কথমস্য বাক্যদোষত্বমত আহ—অত্র পদমাত্রস্যেতি। সর্বা ঔদুম্বরা তাম্র-

এখানে 'তদীয়' এই পদের পূর্বে 'গঙ্গাম্'—এই পাঠ যুক্তিযুক্ত!

এইরূপ— 'যে হিতকথা শ্রবণ করে না, সে কুৎসিত প্রভু।'

এখানে 'সংশৃণুতে'—এই শব্দের পূর্বেই—'নঞ' শব্দের অবস্থিতি হওয়া উচিত।

এখানে একটি মাত্র পদের অস্থানে অবস্থিতি হওয়াতেই সমস্ত বাক্যটি অভিপ্রেত অর্থবোধে অক্ষম হইয়াছে। সুতরাং এখানে বাক্যদোষতা হইয়াছে। এইরূপ অন্যক্ষেত্রেও। এখানে কেহ কেহ বলেন—'পদশব্দের দ্বারা বাচকপদের কথাই প্রায় বলা হয়। নঞের বাচকতা নাই। কারণ ইহা নির্বিবাদে অন্যানিরপেক্ষভাবে অর্থবোধ করাইতে পারে না।' যেমন—'দ্বয়ং গতম্—ইত্যাদি উদাহরণে 'ত্বম্' এই শব্দের পরই চ-কার না থাকায় অক্রমতাদোষ হইয়াছে।

## মূল

অস্থানস্থসমাসতা—

(ক) অদ্যাপি স্তনশৈলদুর্গবিষমে সীমন্তিনীনাং হৃদি
স্থাতুং বাঞ্ছতি মান এষ ধিগিতি ক্রোধাদিবালোহিতঃ।
প্রোদ্যদ্দূরতরপ্রসারিতকরঃ কর্ষত্যসৌ তৎক্ষণাৎ
ফুল্লৎ-কৈরবকোষনিঃসরদলিশ্রেণীকৃপাণং শশী।

অত্র কোপিন উক্তৌ সমাসো ন কৃতঃ, কবেরুক্তৌ কৃতঃ।

বাক্যান্তরপদানাং বাক্যান্তরেঽনুপ্রবেশঃ সংকীর্ণত্বম্। যথা—

'চন্দ্রং মুঞ্চ কুরঙ্গাক্ষি! পশ্য মানং নভোঽঙ্গনে।'

অত্র নভোঽঙ্গনে চন্দ্রং পশ্য মানং মুঞ্চেতি যুক্তম্।

'ক্লিষ্টত্বমেকবাক্যবিষয়ম্' ইত্যস্মাদ্ ভিন্নম্।

প্রতিমা বেষ্টয়িতব্যেতিবৎ সর্বপদমত্রাবয়বসমুদায়পরম্। মন্থরং বিলম্বসহম্। স্বাতন্ত্র্যেণ পদান্তরসমভিব্যাহারবিরহেণ (তদ্রসগুণ) বিরহাদিতি। ইতিশব্দো হেতৌ অত্র স্বগুণব্যঞ্জকস্য সমাসস্য তদ্রসাব্যঞ্জকস্থানপাতোঽস্থানস্থসমাসত্বম্॥

(ক) অদ্যাপীতি। সন্ধ্যাকালে স্ফুটতঃ কৈরবকোরকান্নিঃসরতামলীনাং শ্রেণীরূপং কৃপাণং শশী কর্ষতি কোষপদশ্লেষাৎ কুড্মলস্য খড়্গাপিধানত্বং

বাক্যান্তরে বাক্যান্তরানুপ্রবেশো গর্ভিততা। যথা—

'রমণে চরণ-প্রান্তে প্রণতিপ্রবণেঽধুনা।
বদামি সখি! তত্ত্বং তে কদাচিন্নোচিতাঃ ক্রুধঃ।'

## অনুবাদ

অস্থানস্থসমাসতা, যেমন—

"এখনও এই মান স্তনরূপ পর্ব্বতের দ্বারা দুর্গম ও অনাক্রমণীয় নারীগণের হৃদয়ে অবস্থান করিতে ইচ্ছুক রহিয়াছে! আমাকে ধিক্!"—এই কথা বলিয়া যেন ঐ চন্দ্র ক্রোধে আরক্ত হইয়া তৎক্ষণাৎ স্বীয় হস্ত (কিরণরাশি) তুলিয়া ও দূরে প্রসারিত করিয়া, প্রফুল্ল-কুমুদকোষ হইতে নিঃসৃত ভ্রমরশ্রেণীরূপ কৃপাণ আকর্ষণ করিলেন।

এখানে কুপিত চন্দ্রের উক্তিতে সমাস করা হয় নাই, কবির-উক্তিতে করা হইয়াছে।

এক বাক্যের পদ অন্য বাক্যে প্রবেশ করিলে 'সংকীর্ণত্ব' দোষ হয়। যেমন—

হে কুরঙ্গাক্ষি, চন্দ্রকে ত্যাগ কর! নভোদেশে মানকে দেখ।'

এখানে 'নভোদেশে চন্দ্র দেখ এবং মান ত্যাগ কর'—এই ভাবেই বলা উচিত।

'ক্লিষ্টত্বদোষ একটি মাত্র বাক্যে হইয়া থাকে।' এই কারণে সংকীর্ণতা হইতে ইহা ভিন্ন।

---

ব্যঙ্গ্যম্। কীদৃশঃ? দূরে প্রসারিতঃ করো রশ্মিরেব করো হস্তো যস্য সঃ। কিমর্থং কৃপাণকর্ষণমিত্যত্রাহ—অদ্যাপীতি। মমোদয়কালেঽপীত্যর্থঃ। অন্যদা ত্রিদমাশ্রিত্য তিষ্ঠতু, মমোদরে সত্যপি স্থাতুং বাঞ্ছতি, তস্মাৎ ধিগতি ক্রোধাদিবালোহিতঃ। কোপিন উৎপ্রেক্ষিতক্রোধস্য শশিনো দীর্ঘসমাসো হি রৌদ্ররসব্যঞ্জকত্বদ্বর্ণনস্থানং ক্রুদ্ধস্যোক্তির্ন তু কবেরুক্তিরিতি ভাবঃ। অত্র নভোঽঙ্গন ইতি। নন্বত্র ব্যবহিতান্বয়ত্বাৎ ক্লিষ্টত্বমেবেদমিত্যত আহ—ক্লিষ্টত্বমিতি। সঙ্কীর্ণত্বং তু বাক্যদ্বয়বিষয়মিতি। অস্মাৎ সঙ্কীর্ণাৎ তস্য ভেদ ইত্যর্থঃ। প্রণতিপ্রবণে প্রণামপরায়ণে কান্তে কদাচিদপি

এক বাক্য অন্য বাক্যে প্রবেশ করিলে 'গর্ভিতা' দোষ হয়। যেমন—

এখন নায়ক চরণপ্রান্তে প্রণতিপ্রবণ হইয়া থাকিলে,—সখি তোমাকে সত্যকথা বলিতেছি—কখনও ক্রোধ করা উচিত নয়।

**মূল**

(ক) অর্থদোষানাহ—

অপুষ্ট-দুষ্ক্রম-গ্রাম্যব্যাহতাশ্লীলকষ্টতাঃ।
অনবীকৃতনির্হেতুপ্রকাশিত-বিরুদ্ধতাঃ॥ ৯
সন্দিগ্ধপুনরুক্তত্বে খ্যাতিবিদ্যাবিরুদ্ধতে।
সাকাঙ্ক্ষতা সহচরভিন্নতাঽস্থানযুক্ততা॥ ১০
অবিশেষে বিশেষশ্চানিয়মে নিয়মস্তথা।
তয়োর্বিপর্য্যয়ৌ বিধ্যনুবাদাযুক্ততে তথা॥ ১১
নির্মুক্তপুনরুক্তত্বমর্থদোষাঃ প্রকীর্ত্তিতাঃ।

তদ্বিপর্য্যয়ো—বিশেষেঽবিশেষো নিয়মেঽনিয়মঃ।

**অনুবাদ**

অর্থদোষসমূহের কথা বলা হইতেছে—

অপুষ্টতা, দুষ্ক্রমতা, গ্রাম্যতা, ব্যাহততা, অশ্লীলতা, কষ্টতা, অবনীকৃতত্তা, নির্হেতুতা, প্রকাশিতবিরুদ্ধতা, সন্দিগ্ধতা, পুনরুক্ততা, খ্যাতিবিরুদ্ধতা, বিদ্যাবিরুদ্ধতা, সাকাঙ্ক্ষতা, সহচরভিন্নতা, অস্থানযুক্ততা, অবিশেষে বিশেষ, অনিয়মে নিয়ম, [ বিশেষে অবিশেষ, নিয়মে অনিয়ম ] তাহাদের বিপর্য্যয়, বিধ্যযুক্ততা, অনুবাদাযুক্ততা এবং নির্মুক্তপুনরুক্ততা—এইগুলি অর্থদোষরূপে প্রকীর্ত্তিত

---

ক্রুধো নোচিতাঃ। অধুনা প্রণতিসময়ে পুনঃ সুতরাং নোচিতা ইতি। তত্ত্বং হিতং সারং তেঽহং বদামীত্যন্বয়ঃ। অনয়োঃ প্রত্যাসত্ত্যভাবেন শাব্দবোধো ন জায়ত ইতি শাব্দবোধবিঘটকত্বং দূষকতাবীজম্॥

(ক) উদ্দেশ্যক্রমপ্রাপ্তানর্থদোষান্নিরূপয়তি—অপুষ্টেতি। খ্যাতিবিরুদ্ধতা, বিদ্যাবিরুদ্ধতা চ। তয়োরবিশেষবিশেষানিয়মানিয়ময়োঃ। বিপর্য্যয়ৌ বিশেষাবিশেষ-

'তদ্বিপর্য্যয়ঃ'—পদের অর্থ হইতেছে—বিশেষে অবিশেষ এবং নিয়মে অনিয়ম।

### মূল

অত্রাপুষ্টত্বম্—মুখ্যানুপকারিত্বম্। যথা—

'বিলোক্য বিততে ব্যোম্নি বিধুং মুঞ্চ রুষং প্রিয়ে।'

অত্র বিততশব্দো মানত্যাগং প্রতি ন কিঞ্চিদুপকুরুতে। অধিক-পদত্বে পদার্থান্বয়প্রতীতেঃ সমকালমেব বাধপ্রতিভাসঃ, ইহ তু পশ্চাদিতি বিশেষঃ।

### অনুবাদ

তন্মধ্যে অপুষ্টত্ব হইতেছে—মুখ্য-বিষয়ের উপকারিতা না করা। যেমন—

হে প্রিয়ে! বিশাল আকাশে চন্দ্র দেখিয়া মান ত্যাগ কর। এখানে বিতত শব্দ মানত্যাগরূপ মুখ্য-বিষয়ের কোন উপকার করিতেছে না।

অধিকপদত্বদোষের ক্ষেত্রে পদার্থের অন্বয়বোধের সংগে সংগেই অনুপকারত্ব প্রকাশিত হয়; এখানে অন্বয়বোধের পরে হইয়া থাকে—ইহাই বিশেষত্ব।

### মূল

দুষ্ক্রমতা, যথা—

'দেহি মে বাজিনং রাজন্! গজেন্দ্রং বা মদালসম্।'

অত্র গজেন্দ্রস্য প্রথমং যাচনমুচিতম্।

---

নিয়মানিয়মৌ। বিধ্যযুক্ততা, অনুবাদযুক্ততা চ। মুখ্যার্থেতেতি বিশেষণাদীনাং পর্য্যবসিতার্থাদুৎকর্ষকত্বমিত্যর্থঃ। বিততশব্দ ইতি। স্বার্থবোধদ্বারেতি শেষঃ। এতদুপলক্ষণম্। ব্যোমবৃত্তিত্বমপি বিশেষণমপুষ্টম্। স্মরোদ্দীপকত্বেন প্রসিদ্ধস্য চন্দ্রস্য দর্শনমেব মানত্যাগস্য মুখ্যার্থস্য উপকারি, ন তু তস্য ব্যোমবৃত্তিত্বং ব্যোম্নো বিততত্বং বা। নন্বেবং পদদ্বয়মত্রাধিকমিত্যধিকপদত্বমেবাত্র দোষঃ, কিমপুষ্টত্বস্য দোষত্বস্বীকারেণেত্যতেহস্য ভেদং দর্শয়তি—অধিকেতি। বাধপ্রতিভাসঃ মুখ্যার্থোপকারবিরহ-প্রত্যয়ঃ। দুষ্ক্রমতেতি। প্রাগ্ বাচ্য উচ্যতে—পশ্চাৎপশ্চাদ্বাচ্যোঽথবাগ্রতঃ। কবিনা শক্তিবৈকল্যাৎ যোঽর্থস্তং দুষ্ক্রমং বিদুঃ॥' ইত্যুক্তলক্ষণা দুষ্ক্রমতা।

### অনুবাদ

দুষ্ক্রমতা, যেমন—

হে রাজন্! আমাকে অশ্ব বা মদালস হস্তী দান করুন।

এখানে প্রথমে হস্তি-ভিক্ষা করাই উচিত ছিল!

### মূল

'স্বপিহি ত্বং সমীপে মে স্বপিম্যেবাধুনা প্রিয়।'

অত্রার্থো গ্রাম্যঃ।

### অনুবাদ

তুমি আমার নিকট শয়ন কর। হে প্রিয়, এখনই শয়ন করিতেছি।

এখানে অর্থ গ্রাম্য।

### মূল

(খ) কস্যচিৎ প্রাগুৎকর্ষমপকর্ষং বাভিধায় পশ্চাত্তদন্যপ্রতিপাদনং ব্যাহতত্বম্।

যথা—

হরন্তি হৃদয়ং যূনাং ন নবেন্দুকলাদয়ঃ।
বীক্ষ্যতে যৈরিয়ং তন্বী লোকলোচনচন্দ্রিকা।

অত্র যেষামিন্দুকলা নানন্দহেতুস্তেষামেবানন্দায় তন্ব্যাশ্চন্দ্রিকাত্বারোপঃ।

### অনুবাদ

প্রথমে কাহারো উৎকর্ষ বা অপকর্ষের কথা বলিয়া পরে তাহার বিপরীত উক্তি হইলে ব্যাহতত্বদোষ হয়।

অত্রেতি—বহুমূল্যং বস্তু প্রথমং যাচ্যতে তদপ্রাপ্তিসম্ভাবনায়ামল্পমূল্যং বস্তু যাচ্যতে ইতি যাচনক্রমঃ। তদভাবাদত্র দুষ্ক্রমত্বম্। অনয়োরর্থস্যাপুষ্টত্বদুষ্ক্রমত্ব-প্রতিসন্ধানেন রসাদিপ্রতীতিবিলম্বনমেব দুষকতাবীজম্। এবমগ্রেহপি যথাযথং জ্ঞেয়ম্। গ্রাম্যত্বমুদাহরতি—স্বপিহীতি। 'স গ্রাম্যঃ স্বরিরংসায়াং পামরৈর্যত্র কথ্যতে। বৈদগ্ধ্যবিক্রমলয়ং হিত্বৈব বনিতাদিষু॥' লয়ঃ সম্বন্ধঃ। ইত্যুক্তলক্ষণা গ্রাম্যতা॥

(খ) কস্যচিদিতি। প্রতিপাদিতোৎকর্ষস্যাপকর্ষপ্রতিপাদনং প্রতিপাদিতাপ-কর্ষস্যোৎকর্ষপ্রতিপাদনং ব্যাহতত্বম্। তচ্চ প্রথমং যথা—'কান্তে তব মুখাম্ভোজং

যেমন—নবচন্দ্রের কিরণরাশি যে যুবকগণের হৃদয় হরণ করিতে পারে না, তাহারাই লোকলোচনের চন্দ্রকিরণরূপিনী এই তন্বীকে অবলোকন করিতেছে।

এখানে—চন্দ্রকিরণ যাহাদের আনন্দের হেতু নয়, তাহাদেরই আনন্দের জন্য তন্বীতে চন্দ্রকলার আরোপ করা হইয়াছে।

মূল

'হন্তুমেব প্রবৃত্তস্য স্তব্ধস্য বিবরৈষিণঃ।
যথাশু জায়তে পাতো ন তথা পুনরুন্নতি ॥'

অত্রার্থোঽশ্লীলঃ।

অনুবাদ

মারিতে উদ্যত, ছিদ্রান্বেষী দুষ্টজনের যত শীঘ্র পতন হয়, তত শীঘ্র উত্থান হয় না।

এখানে অর্থ হইতেছে অশ্লীল

মূল

(গ) বর্ষত্যেতদহর্পতির্ন তু ঘনো ধামস্থমচ্ছং পয়ঃ
সত্যং সা সবিতুঃ সুতা সুরসরিৎপুরো যথা প্লাবিতঃ।

সুতরাং হৃদয়ঙ্গমম্। জিতানি যেন পদ্মানি বসন্তি সলিলে সদা।।' অত্র মুখে পদ্মত্বারোপণেনোৎকর্ষকথনম্, পশ্চান্মুখেন পরাভবাদপকর্ষকথনম্। দ্বিতীয়-মাহ—হরন্তীতি। অত্রেন্দুকলায়াঃ প্রাগপকর্ষাভিধানং পশ্চান্নায়িকায়া উৎকর্ষার্থং চন্দ্রকলাকিরণরূপচন্দ্রিকাত্বমারোপিতম্। 'অশ্লীলত্বমাহ হন্তুমেবেতি। হন্তুং শত্রুং মারয়িতুম্। স্তব্ধস্য অস্ত্রক্ষেপকুণ্ঠস্য বিবেকরহিতস্য বা। বিবরৈষিণঃ পরচ্ছিদ্রা-ভিলাষিণঃ। পাতোঽভিভবঃ। উন্নতির্জয়ঃ। অর্থান্তরং তু হননং বাৎস্যায়-নাদিপ্রসিদ্ধং নির্ঘাতাদি। স্তব্ধস্যাদৃঢ়লিঙ্গস্য। বিবরং যোনিচ্ছিদ্রং তদগামিনঃ। পাতো রত্যুত্তরং নম্রতা। উন্নতিঃ পুনরুদ্গমঃ। অত্র প্রকরণাদ্দোষবিশেষো লক্ষ্যতে। অদৃঢ়লিঙ্গরূপদ্বিতীয়ার্থস্বর্থবশাদেবেত্যর্থদোষত্বমস্য। 'অশ্লীল ইতি। পুংব্যঞ্জকপ্রকাশকত্বাদিতি শেষঃ। ইদং ব্রীড়াব্যঞ্জকং জুগুপ্সামঙ্গলব্যঞ্জকয়োরুদাহরণ-মূহ্যম্ ॥

(গ) কষ্টত্বমাহ—বর্ষত্যেতদিতি। অসত্ত্বাদিসত্ত্বেঽপি বিলম্ববোধ্যত্বং কষ্টত্বম্।

বাসস্যোক্তিষু বিশ্বসিত্যপি ন কঃ শ্রদ্ধা ন কস্য শ্রুতৌ
ন প্রত্যেতি তথাপি মুগ্ধহরিণী ভাস্বন্মরীচিষ্বপঃ।

অত্র যস্মাৎ সূর্য্যাদ্বৃষ্টের্যমুনায়াশ্চ প্রভবস্তস্মাত্তয়োর্জলমপি সূর্য্যপ্রভবম্। ততশ্চ সূর্য্যমরীচীনাং জলপ্রত্যয়হেতুত্বমুচিতম্, তথাপি মৃগী ভ্রান্তত্বাত্তত্র জলপ্রত্যয়ং ন করোতি। অয়মপ্রস্তুতোঽপ্যর্থো দুর্বাধঃ, দূরে চাস্মৎ-প্রস্তুতার্থবোধ ইতি কষ্টার্থত্বম্।

### অনুবাদ

'মেঘ নহে,—সূর্য্যই চন্দ্রমণ্ডলস্থিত নির্মল জল বর্ষণ করেন; যাহার দ্বারা গঙ্গার প্রবাহ বৃদ্ধি হয়, সেই যমুনা সত্যই সবিতার কন্যা। ব্যাসের বাক্যে বিশ্বাস করে না এমন কেহ নাই, বেদের উপর শ্রদ্ধা নাই এমন কে আছে। তথাপি—সূর্য্যকিরণে জল আছে—মুগ্ধহরিণী ইহা বিশ্বাস করে না।

এখানে—( ইহাই বুঝাইতেছে ) যেহেতু সূর্য্য হইতে বৃষ্টি ও যমুনা উভয়েরই উৎপত্তি হইয়া থাকে, সে কারণে তাহাদের জলও সূর্য্য হইতে উৎপন্ন, অতএব সূর্য্যকিরণই জলের প্রত্যয় জন্মাইবে—ইহাই যুক্তিযুক্ত। তথাপি হরিণী ভ্রান্তবুদ্ধিবশতঃ ( সূর্য্যকিরণে ) জলপ্রত্যয় করে না। এই

---

বিলম্ববীজং তু তাৎপর্য্যগ্রাহকাভাবঃ। অহর্পতিঃ সূর্য্যঃ। ঘনানাং জলাধারত্বমাত্রম্, ন তু বৃষ্টিকর্তৃত্বম্। ধামস্থং চন্দ্রমণ্ডলস্থম্। সুরসরিৎ গঙ্গা তস্যাঃ পূরো জল-প্রবাহঃ। প্লাবিতো বর্দ্ধিতঃ। উক্তমর্থং প্রমাণয়তি—ব্যাসস্যেতি। ব্যাসস্যোক্তিষু পুরাণেষু। তথাপি সূর্যকিরণানাং জলপ্রত্যয়হেতুত্বস্যোচিতত্বেঽপি। মুগ্ধেতি জলপ্রত্যয়াভাবে হেতুঃ। ভাস্বন্মরীচিষু। তথা চ বিষ্ণুপুরাণম্—'বিবস্বানষ্ট-ভির্মাসৈরাদায়াপো রসাত্মিকাঃ। বর্ষত্যম্বু ততস্তস্মাদন্নাদপ্যখিলং জগৎ॥ বিবস্বানং শুভিস্তীক্ষ্ণৈরাদায় জগতো জলম্। সোমং পুষ্যত্যথেন্দুশ্চ বায়ুনাড়ীময়ৈর্দিবি॥ নালৈর্বিক্ষিপতেঽভ্রেষু ধূমাগ্ন্যনিলমূর্ত্তিষু। ন ভ্রশ্যন্তি ততস্তেভ্যো জলান্যভ্রাণি তান্যতঃ॥ অভ্রস্থাঃ প্রপতন্ত্যাপো বায়ুনা সমুদীরিতাঃ। সংস্কারং কালজনিতং মৈত্রমাসাদ্য নির্ম্মলাঃ॥' ইতি। 'আদিত্যাজ্জায়তে বৃষ্টির্বৃষ্টেরন্নং ততঃ প্রজাঃ' ইতিশ্রুতিরপি। 'সূর্য্যস্য পত্নী সংজ্ঞাভূত্তনয়া বিশ্বকর্মণঃ। মনুর্যমো যমী চৈব তদপত্যানি বৈ মুনে॥' ইতি বিষ্ণুপুরাণম্। যমী যমুনা, কষ্টত্বমুপপাদয়তি—অত্রেতি। তয়ো-

অপ্রস্তুতার্থই দুর্বোধ্য—আমাদের ব্যাখ্যাত প্রস্তুতার্থের বোধ তো দূরের কথা। এই কারণে এখানে কষ্টার্থ হইয়াছে।

**মূল**

'সদা চরতি খে ভানুঃ সদা বহতি মারুতঃ।
সদা ধত্তে ভুবং শেষঃ, সদা ধীরোঽবিকত্থনঃ॥'

অত্র সদেত্যনবীকৃতত্বম্—

অত্রাস্য পদস্য পর্য্যায়ান্তরেণোপাদানেঽপি যদি নান্যদ্বিচ্ছিত্যন্তং, তদাস্য দোষস্য সদ্ভাব ইতি কথিতপদত্বাদ্ভেদঃ।

**অনুবাদ**

আকাশে সূর্য্য সর্বদা বিচরণ করেন, বায়ু সর্বদা প্রবাহিত হয়, বাসুকি সর্বদা পৃথিবী ধারণ করিয়া থাকেন, বীর ব্যক্তিগণ সর্ব্বদাই গর্ব্ববিহীন হইয়া থাকেন।

এখানে—'সদা' এই শব্দের (পুনঃ পুনঃ ব্যবহারের) জন্য অনবীকৃতত্ব দোষ হইয়াছে।

এখানে এই পদের পরিবর্ত্তে অন্য সদৃশ শব্দ ব্যবহার করিয়া অর্থবোধ হইলেও যদি কোনরূপ বৈচিত্র্য সম্পাদন না হয়, তাহা হইলেও এই দোষ (অনবীকৃতত্ব) হইবে। এতদ্দ্বারা কথিতপদত্ব দোষ হইতে ইহার প্রভেদ দেখান হইল।

---

বৃষ্টিযমুনয়োঃ বাক্যেন সূর্যস্য বৃষ্টিযমুনাহেতুত্বমেব প্রতিপাদ্যতে। তস্মাদিত্যা-দ্যর্থস্তু তাৎপর্য্যবশাৎ প্রতায়তে। তস্য তাৎপর্য্যস্য গ্রাহকাভাবাদ্ বিলম্ব ইতি ভাবঃ। অস্মৎপ্রস্তুতার্থবোধঃ মদ্বিধানাং প্রস্তুতার্থবোধঃ। তস্মাৎ, ইতি পাঠে ব্যক্ত এবার্থঃ। মুগ্ধনায়িকায়া নায়কাৎ স্বাভীষ্টলাভাপ্রত্যয়ঃ প্রস্তুতঃ। অত্র তাৎপর্য্যপ্রতিসন্ধানবিলম্বেন শাব্দবোধবিলম্বনং দূষকতাবীজম্। অনবীকৃতত্বমাহ—সদেতি। বহুশঃ প্রতিপাদনীয়ার্থস্য ভঙ্গীপরাবৃত্তিং বিনা একয়ৈব ভঙ্গ্যা প্রতি-পাদ্যত্বং তত্ত্বম্। অবিকত্থনোঽনাত্মশ্লাঘাকরঃ। অত্রৈকশব্দেন বহুশঃ প্রতিপাদ-নীয়োঽর্থঃ পুরাতনবস্তুসমানো রসাদেরপকর্ষকঃ। নন্বু কথিতপদত্বাদস্য কো ভেদ ইত্যত আহ—অত্রাস্যেতি। অস্য অনবীকৃতার্থবোধকস্য। উপাদানেঽপীত্যপিনা

## মূল

(ঘ) নবীকৃতত্বং—যথা

ভানুঃ সকৃদ্ যুক্তুতুরঙ্গ এব রাত্রিন্দিবং গন্ধবহঃ প্রযাতি।
বিভর্ত্তি শেষঃ সততঃ ধরিত্রীং ষষ্ঠাংশবৃত্তেরপি ধর্ম এষঃ।' ইতি

## অনুবাদ

নবীকৃতত্ব—যেমন

সূর্য্য সর্ব্বদাই যুক্তাশ্ব হইয়া আছেন, বায়ু দিনরাত্রি প্রবাহিত হইতেছে, বাসুকীনাগ সর্ব্বদাই পৃথিবীর ভার বহন করিতেছেন, এবং যষ্ঠাংশ বৃত্তি যাঁহার ( সেই রাজারও ) ইহাই ধর্ম্ম।

## মূল

গৃহীতং যেনাসীঃ পরিভবভয়ান্নোচিতমপি
প্রভাবাদ্ যস্যাভূন্ন খলু তব কশ্চিন্ন বিষয়ঃ।
পরিত্যক্তং তেন ত্বমপি যুক্তশোকান্ন তু ভয়াদ্
বিমোক্ষে শস্ত্র! ত্বামহমপি যতঃ স্বস্তি ভবতে।

অত্র দ্বিতীয়শস্ত্রমোচনে হেতুর্নোক্ত ইতি নির্হেতুত্বম্।

## অনুবাদ

হে শস্ত্র! ( ব্রাহ্মণের পক্ষে ) উচিত কার্য্য না হইলেও যিনি পরাজয়ের ভয়ে তোমাকে গ্রহণ করিয়াছিলেন, যাঁহার ক্ষমতাবলে

তচ্ছব্দোপাদানে চ। অন্যং পূর্বপদবিভক্তিসমাসাদিপ্রতিপাদিতভিন্নং বিচ্ছিত্যন্তরং বিভক্তিসমাসাদিপ্রতিপাদিতার্থবিশেষঃ। অস্য অনবীকৃতত্বস্য। তথা চোক্তবিচ্ছিত্তিবিশেষসদ্ভাব এব কথিতপদত্বদোষঃ॥

(ঘ) নবীকৃতত্বগ্রহং বিনা অনবীকৃতত্বপ্রতীতির্ন জায়তে ইতি নবীকৃতত্বমাহ—নবীকৃতত্বমিতি। ভঙ্গ্যন্তরেণ প্রতিপাদনে নূতনবদ্ভাসমানমিত্যর্থঃ। ষষ্ঠাংশবৃত্তে রাজ্ঞঃ। এষ সদাযুক্ততুরঙ্গত্বাদিরূপঃ। নির্হেতুত্বমুদাহরতি—গৃহীতামিতি। হেত্বাকাঙ্ক্ষাসত্ত্বে তদনভিধানং তত্ত্বম্। কর্ণং প্রতি ক্রোধাৎ ত্যজ্যমানমস্ত্রং সংবুদ্ধ্য অশ্বত্থাম্ন উক্তিরিয়ম্। হে শস্ত্র! যেন মম পিত্রা দ্রুপদরূপশত্রুপরিভবভয়ান্নোচিতমপি ব্রাহ্মণজাত্যনুচিতমপি ত্বং গৃহীতমাসীঃ। যস্য মম পিতুঃ প্রভাবাত্তব

এমন কেহ ছিল না যে তোমার ( অস্ত্রের ) বিষয়ীভূত না হইয়াছে, তিনি তোমাকে ভয়ে নহে, শোকে পরিত্যাগ করিয়াছিলেন ; আমিও তোমাকে ত্যাগ করিলাম ; যেহেতু ইহাতেই তোমার মঙ্গল হইবে।

এখানে—দ্বিতীয় ক্ষেত্রে অস্ত্রত্যাগের হেতু উক্ত হয় নাই বলিয়া নির্হেতুত্ব দোষ হইয়াছে।

**মূল**

(ঙ) 'কুমারস্তে নরাধীশ ! শ্রিয়ং সমধিগচ্ছতু।'

অত্র 'ত্বং ম্রিয়স্ব' ইতি বিরুদ্ধার্থপ্রকাশনাৎ প্রকাশিতবিরুদ্ধত্বম্।

**অনুবাদ**

হে নরাধীশ ! আপনার পুত্র রাজ্যশ্রী লাভ করুন।

'আপনি মৃত হউন'—এই বিরুদ্ধার্থ প্রকাশ করায় এখানে প্রকাশিত-বিরুদ্ধত্ব দোষ হইয়াছে।

**মূল**

'অচলা অবলা বা স্যুঃ সেব্যা ব্রূত মনীষিণঃ ?'

অত্র প্রকরণাভাবাচ্ছান্তশৃঙ্গারিণোঃ কো বক্তেতি নিশ্চয়াভাবাৎ সন্দিগ্ধত্বম্।

**অনুবাদ**

হে মনীষিবৃন্দ—পর্বত বা নারী কোনটি আমার সেব্য—বলুন।

এখানে প্রকরণের অভাববশতঃ শান্তরসের না শৃঙ্গাররসের বক্তা—ইহাতে নিশ্চয়তা না থাকায় সন্দিগ্ধত্ব দোষ হইয়াছে।

**মূল**

"সহসা বিদধীত ন ক্রিয়ামবিবেকঃ পরমাপদাং পদম্।
বৃণুতে হি বিমৃষ্যকারিণং গুণলুব্ধাঃ স্বয়মেব সম্পদঃ ॥"

---

বিষয়ঃ কশ্চিন্ন নাভূৎ, অপি তু সর্ব এব। তেন মম পিত্রা সুতশোকান্মৃতত্বেন মিথ্যাশ্রুতস্য মম শোকাৎ ত্বং পরিত্যক্তমসি। ভয়াত্তু ন, অহমপি ত্বাং বিমোক্ষ্যে ত্যক্ষ্যামি। যতো মোক্ষণাদ্ভবতে স্বস্তীত্যর্থঃ। অত্র হেতোরপ্রসিদ্ধত্বেনাকাঙ্ক্ষা ॥

(ঙ) প্রকাশিতবিরুদ্ধত্বমাহ—কুমার ইতি। প্রকাশিতং পর্য্যালোচনয়া ব্যঞ্জিতং

অত্র দ্বিতীয়ার্দ্ধে ব্যতিরেকেণ দ্বিতীয় পাদস্যৈবার্থ ইতি পুনরুক্ততা।

## অনুবাদ

সহসা কোন কার্য্য করা উচিত নয়; অবিমৃষ্যকারিতা পরম বিপদের কারণ হইয়া থাকে। গুণগ্রাহিণী সম্পৎ স্বয়ং বিমৃষ্যকারীকে বরণ করিয়া থাকেন।

দ্বিতীয়ার্দ্ধে ব্যতিরেকের সাহায্যে দ্বিতীয়পাদের অর্থলাভ হইয়াছে বলিয়া এখানে পুনরুক্ততা দোষ হইয়াছে।

## মূল

প্রসিদ্ধিবিরুদ্ধতা, যথা—

'ততশ্চচার সমরে শিতশূলধরো হরিঃ।

অত্র হরেঃ শূলং লোকেঽপ্রসিদ্ধম্। যথা বা—

'পদাঘাতাদশোকস্তে সঞ্জাতাঙ্কুরকণ্টকঃ।'

অত্র পদাঘাতাদশোকেষু পুষ্পমেব জায়ত ইতি প্রসিদ্ধং ন ত্বংকুর ইতি কবিসময়খ্যাতিবিরুদ্ধতা।

'অধরে করজক্ষতং মৃগাক্ষ্যাঃ"

অত্র শৃঙ্গার-(কাম)শাস্ত্রবিরুদ্ধত্বাদ্ বিদ্যাবিরুদ্ধতা।

এবমন্যশাস্ত্রবিরুদ্ধত্বমপি।

---

বিরুদ্ধং প্রকৃতবিরুদ্ধং যেন তত্ত্বম্। অত্রেতি। রাজ্ঞো মঙ্গলং প্রকৃতং, মরণন্তু তদ্বিরুদ্ধম্। অত্রার্থেন বিরুদ্ধার্থব্যঞ্জনমনুচিতার্থত্বে পদেনেতি ততো ভেদঃ। সন্দিগ্ধত্বমুদাহরতি—অচলা ইতি। বক্তুর্ভিপ্রেতব্যঙ্গ্যার্থস্য তত্তাৎপর্য্যবিষয়ত্বসন্দেহাৎ সন্দেহবিষয়ত্বং তত্ত্বম্। মনীষিণ ইতি সম্বোধনম্। অচলসেবায়া বক্তুরভিমতত্বে শান্তঃ, অবলাসেবায়াস্তু শৃঙ্গারো ব্যঙ্গ্যঃ। অনয়োরেকতরস্মিংস্তাৎপর্য্যনিশ্চয়াভাবাদ্রসনিশ্চয়প্রতিবন্ধঃ। শান্ত-শৃঙ্গারিণোরিতি নির্দ্ধারণে ষষ্ঠী সপ্তমী বা। পুনরুক্তত্বমুদাহরতি—সহসেতি। পদং কারণম্, বৃণতে প্রাপ্নুবন্তি, বিমৃশ্যকারিণং বিচার্য্য কর্ত্তারং, দ্বিতীয়ার্দ্ধে দ্বিতীয়ার্দ্ধার্থঃ, ব্যতিরেকেণ বৈপরীত্যেন। যথা—অধর্মো দুঃখসাধনমিত্যুক্তে ধর্মস্য সুখসাধনত্ব-মুপলভ্যতে তথাত্রাপীতি ভাবঃ। খ্যাতিবিরুদ্ধতামুদাহরতি—প্রসিদ্ধীতি। লোক-কবিসম্প্রদায়বৈপরীত্যং তত্ত্বম্। শিতেতি। শাণিতেত্যর্থঃ। তে কামিন্যাঃ,

## অনুবাদ

প্রসিদ্ধি-বিরুদ্ধতা,—যেমন—

অনন্তর শ্বেতশূলধারী হরি সমরক্ষেত্রে বিচরণ করিতে লাগিলেন।

এখানে হরির শূলধারণ লোকপ্রসিদ্ধ নহে। কিংবা যেমন—তোমার পদাঘাতে অশোকতরুর অঙ্কুর-কণ্টক উৎপন্ন হইল।

পদাঘাতে অশোকবৃক্ষে অঙ্কুর উৎপন্ন হয় না,—পুষ্প প্রস্ফুটিত হয়—ইহাই প্রসিদ্ধ; অতএব এখানে কবিসময়খ্যাতিবিরুদ্ধতা দোষ হইয়াছে।

'মৃগনয়নার অধরে নখক্ষত'।

এখানে কামশাস্ত্রবিরুদ্ধত্ববশতঃ বিদ্যাবিরুদ্ধতাদোষ হইয়াছে। এই ভাবে অন্য শাস্ত্রবিরুদ্ধত্ব-দোষও বুঝিতে হইবে।

## মূল

(চ) 'ঐশস্য ধনুষো ভঙ্গং ক্ষত্রস্য চ সমুন্নতিম্।
স্ত্রীরত্নং চ কথং নাম মৃষ্যতে ভার্গবোঽধুনা॥

অত্র স্ত্রীরত্নমুপেক্ষিতুমিতি সাকাঙ্ক্ষতা।

## অনুবাদ

হরধনুভঙ্গ, ক্ষত্রিয়ের সমুন্নতি এবং স্ত্রীরত্ন—অধুনা ভার্গব এই সব সহ্য করিতেছেন কি করিয়া। 'স্ত্রীরত্নমুপেক্ষিতুম' এইভাবে প্রয়োগ হওয়া উচিত ছিল। অতএব এখানে সাকাঙ্ক্ষতা দোষ হইয়াছে।

---

অঙ্কুরঃ এব কণ্টকো রোমোদ্গমঃ। কবিসময়ঃ কবিসম্প্রদায়সিদ্ধান্তঃ। বিদ্যা-বিরুদ্ধতামাহ—অধর ইতি। করজক্ষতং নখাঘাতঃ॥

(চ) সাকাঙ্ক্ষতামাহ—ঐশস্যেতি। শিবসম্বন্ধিন ইত্যর্থঃ। মৃষ্যতে ন দ্বেষ্টি। অত্রেতি। দ্বেষযোগ্য এবমুক্তিরুপপদ্যতে, স্ত্রীরত্নঞ্চ ন দ্বেষযোগ্যমিত্যত-স্তদুপেক্ষায়াং দ্বেষযোগ্যতায়া সাকাঙ্ক্ষেত্যত আহ—উপেক্ষিতুমিতীতি। ন তু ন্যূনপদত্বাদস্য কো বিশেষঃ? ইতি চেৎ তত্র শব্দাধ্যাহারঃ ইহ ত্বর্থাধ্যাহার ইতি বিশেষঃ। বস্তুতস্তু—অনন্বয়িত্বভ্রমেণ প্রযুক্তস্য পদার্থস্যানুপপত্তিপদার্থসাকাঙ্ক্ষাত্বং তত্ত্বম্। ন্যূনপদে তু নেদৃশো ভ্রমঃ। সহচরভিন্নতামাহ—সজ্জন ইতি। উৎকৃষ্টৈঃ

### মূল

সজ্জনো দুর্গতৌ মগ্নঃ কামিনী গলিতস্তনী।
খলঃ পূজ্যঃ সমজ্যায়াং তাপায় মম চেতসঃ ॥

অত্র সজ্জনঃ কামিনী চ শোভনৌ তৎসহচরঃ খলোঽশোভন ইতি সহচরভিন্নত্বম্।

### অনুবাদ

দুর্গতিতে মগ্ন সৎব্যক্তি, গলিতস্তনী নারী এবং সভামধ্যে পূজাপ্রাপ্ত খলব্যক্তি—আমার মনের পীড়াদায়ক। এখানে—সজ্জন ও কামিনী—এই দুইজন উৎকৃষ্ট এবং খল নিকৃষ্ট ব্যক্তি—এই কারণে সহচরভিন্নত্বদোষ হইয়াছে।

### মূল

(ছ) 'আজ্ঞা শক্রশিখামণি-প্রণয়িণী শাস্ত্রাণি চক্ষুর্নবং
ভক্তির্ভূতপতৌ পিনাকিনি পদং লঙ্কেতি দিব্যা পুরী।

সহ নিকৃষ্টস্য, নিকৃষ্টৈঃ সহ উৎকৃষ্টস্য চৈকান্বয়িত্বেন নির্দ্দেশস্তত্ত্বম্। তত্রাদ্যং যথা—সজ্জন ইতি। সমজ্জায়াং সভায়াম্। দ্বিতীয়ং যথা—'দুষ্টসঙ্গেন দৌঃশীল্য ব্যসনেন তথা বিপৎ। অপথ্যচর্য্যয়া ব্যাধির্বিদ্যাভাসেন বর্দ্ধতে॥' তত্র দৌঃশীল্যবিপদ্ব্যাধয়ো হেয়ত্বান্নিকৃষ্টাঃ। বিদ্যোপাদেয়ত্বাদুৎকৃষ্টা॥

(ছ) অস্থানযুক্ততামাহ—আজ্ঞেতি। অনুপযুক্তস্থানে সমাপিতবাক্যার্থত্বম্ অস্থানযুক্ততা। তচ্চ দ্বিবিধম্—বাক্যার্থস্যাধিক্যোপযোগে সমাপনম্, সমাপনোপযোগে চাঽধিক্যম্। তদুক্তম্—'যুক্তাধিক্যে বিসর্গঃ স্যাদাধিক্যঞ্চ সমাপনে। অর্থে প্রকল্পিতে যত্র সোঽস্থানে স্যাৎ সমুজ্ঝিতঃ॥' ইতি। তত্রাদ্যং যথা—'মাতুলো মাধবো যস্য পিতা যস্য ধনঞ্জয়ঃ। স শেতে সমরে শ্রীমান্ অভিমন্যুর্মহাবলঃ॥' অত্র 'নিয়তিঃ' কেন বাধ্যতে' ইত্যধিকং বক্তুং যোগ্যম্। দ্বিতীয়মুদাহরতি—আজ্ঞেতি। রাবণপুরোহিতেন রাবণার্থং সীতাপ্রার্থনে কৃতে জনকপুরোহিতস্য শতানন্দস্য রাবণস্য প্রশংসাপূর্বকমুপেক্ষাবীজপ্রদর্শনমিদম্। পঞ্চসু বাক্যেষু যস্যেতি বোধ্যম্। প্রণয়িনী সহচরী, শক্রেণ শিরোমণিরিব রাবণাজ্ঞা ধার্য্যতে ইত্যন্বয়ঃ। এতেনাস্য বীরত্বং সূচিতম্। তচ্চ স্ত্রীণাম[ন]ভিমতম্। শাস্ত্রাণ্যেব নবমধিকঃ চক্ষুঃ। শাস্ত্রদৃষ্ট্যা কর্ম-

উৎপত্তির্দ্রুহিণান্বয়ে চ তদহো নেদৃগ্ বরো লভ্যতে
স্যাচ্চেদেষ ন রাবণঃ ক্ব নু পুনঃ সর্ব্বত্র সর্বে গুণাঃ ॥

অত্র ন রাবণ ইত্যেতাবতৈব সমাপ্যম্।

(জ) 'হীরকানাং নিধেরস্য সিন্ধোঃ কিং বর্ণয়ামহে।'

অত্র রত্নানাং নিধেরিত্যবিশেষ এব বাচ্যঃ।

'আবর্ত্ত এব নাভিস্তে নেত্রে নীলসরোরুহে।
ভঙ্গাশ্চ বলয়স্তেন ত্বং লাবণ্যাম্বুবাপিকা॥'

অত্রাবর্ত্ত এবেতি নিয়মো ন বাচ্যঃ।

করণাৎ, এতেন ধীমত্ত্বং সূচিতম্। 'যুবা ধীমান্ জনপ্রিয়ঃ' ইত্যনেন বরগুণত্বেনাস্য উক্তত্বাৎ, ভূতানামীশ্বরে পিনাকিনি শিবে, এতেন সম্পদৈশ্বর্য্যপ্রজাভোগিত্বং সূচিতম্। সম্পদাদীনাং শিবসেবাফলত্বেনোক্তত্বাৎ। তেন ধনবত্ত্বমপি বরগুণো লভ্যতে। 'মাতা বরয়তে বিত্তং পিতা বরয়তে কুলম্। কন্যা বরয়তে রূপং সৌভাগ্যমিতরে জনাঃ॥' ইতি সৌভাগ্যং জনপ্রিয়ত্বম্। পদং স্থানম্। দ্রুহিণস্য ব্রহ্মণোঽন্বয়ে কুলে, এতেন 'মৎকুলজাতত্ব'-বরগুণঃ সূচিতঃ। উপেক্ষা-বীজমাহ—স্যাচ্চেদেষ ইতি। রাবয়তি পীড়নেন লোকান্ আতুরান্ করোতীতি রাবণঃ, এষ যদি দুর্বৃত্তত্বেন খ্যাতনামা ন স্যাৎ তদা ঈদৃগ্বরো ন লভ্যতে ইতি, এতেন জনপ্রিয়ত্বস্য বরগুণস্য বৈকল্যং দর্শিতম্। বরগুণবত্ত্বং কুত্রাপি নাস্তীত্যাহ —ক্ব ন্বিতি। কুত্র জগতি সর্বত্র পুরুষে সঙ্গে বরগুণাঃ সন্তি? ন কুত্রাপীত্যর্থঃ। অত্র পুংসা প্রাতিস্বিকরূপেণ সর্বগুণাভাববত্ত্বং যাবত্ত্বেন তু সর্বগুণসম্ভাব এব। যদ্বা সর্বেষু পুরুষেষু মধ্যে কুত্র পুরুষে সর্বে বরগুণাঃ? ন কুত্রাপীত্যর্থঃ। এতচ্চ ন রাবণোপেক্ষাবীজম্ ইত্যেতৎপর্য্যন্তমস্থানং তত্র বাক্যার্থসমাপনময়ুক্তমিত্যাহ —অত্রেতি।

(জ) সামান্যেন বক্তব্যে বিশেষেণাভিধানমবিশেষঃ। তমুদাহরতি—হীরকাণা-মিতি। অনিয়মেন বক্তব্যে নিয়মাভিধানমনিয়মে নিয়মঃ। তমুদাহরতি—আবর্ত্ত এব ইতি। তরঙ্গভঙ্গাবলয়স্ত্রিবল্যঃ। বিশেষেণ বক্তব্যে সামান্যেনাভি-ধানং বিশেষেঽবিশেষঃ। তমুদাহরতি—যান্তীতি। নীলনিচোলিন্যো নীলপ্রচ্ছদ-পটাবৃতাঃ, তমিস্রাসু তমোযুক্তরাত্রিষু, জ্যোৎস্নীষ্বভিসারিকাণাং শুক্লপটাবরণমেবো-চিতম্। নিয়মো নির্দ্ধারণং তেন বক্তব্যে অনিয়মেনাভিধানং

'যান্তি নীলনিচোলিন্যো রজনীষ্বভিসারিকাঃ।'

অত্র তমিস্রাস্বিতি রজনীবিশেষো বাচ্যঃ।

'আপাতসুরসে ভোগে নিমগ্নাঃ কিং ন কুর্বতে।'

অত্র আপাত এবেতি নিয়মো বাচ্যঃ॥

অনুবাদ

(তাহার) আদেশ ইন্দ্রের শিরোমণির প্রণয়িণীস্বরূপ (অর্থাৎ শিরোধার্য্য), শাস্ত্রসমূহ হইতেছে তাহার নবীন চক্ষু, পিনাকী ভূতপতির উপর তাহার ভক্তি, দিব্যপুরী লংকা তাহার বাসস্থান এবং তাহার জন্ম হইতেছে ব্রহ্মার কুলে। এরূপ বর পাওয়া যাইবে না। এই ব্যক্তি যদি রাবণ না হইত! সর্ব্বপ্রকার গুণ সর্ব্বত্র কি প্রকারে পাওয়া যাইবে?।

এখানে—'ন রাবণঃ'—এইখানেই শ্লোকের সমাপ্তি হওয়া উচিত ছিল

হীরকসমূহের আধার সিন্ধুর কি বর্ণনা করিব? এখানে নির্বিশেষ ভাবে 'রত্নসমূহের আধার' বলা উচিত।

তোমার নাভি হইতেছে আবর্ত্তই; চক্ষু দুইটি নীলপদ্ম এবং (কটিদেশের) ত্রিবলী হইতেছে তরঙ্গ; তুমি হইতেছ লাবণ্যের দীর্ঘিকা।

এখানে আবর্ত্ত-ই—এইভাবে নিয়ম করিয়া বলা উচিত হয় নাই।

রাত্রিতে অভিসারিকাগণ নীল নিচোল পরিধান করিয়া গমন করে।

এখানে অন্ধকার রাত্রিতে এইভাবে রাত্রিকে বিশেষ করিয়া বলা উচিত।

আপাতরসযুক্ত ভোগে নিমগ্ন ব্যক্তিগণ কি না করে।

এখানে—'আপাত এব' এইরূপ নিয়ম করিয়া বলা উচিত।

[উপরোক্ত উদাহরণগুলির দোষ হইতেছে, যথাক্রমে—অস্থানযুক্ততা, অবিশেষে বিশেষ, অনিয়মে নিয়ম, বিশেষে অবিশেষ, নিয়মে অনিয়ম।]

মূল

নন্বু বাচ্যস্যানভিধানে 'ব্যতিক্রমলবম্' ইত্যাদাবপেরভাবঃ, ইহ

---

নিয়মানিয়মঃ। তমুদাহরতি-আপাতেতি। ভোগে বিষয়োপভোগে, নিমগ্না একান্তমাসক্তাঃ। বাচ্যানভিধানান্নিয়মপরিবৃত্তের্ভেদং নিরূপয়িতুমাহ—নন্বিতি। পৃথগ্-

চৈবকারস্যেতি কোঽনয়োর্ভেদঃ। অত্রাহ—'নিয়মস্যাবচনমেব পৃথগ্‌ভূতং নিয়মপরিবৃত্তের্বিষয়' ইতি, তন্ন, তথা সত্যপি দ্বয়োঃ শব্দার্থ-দোষতায়াং নিয়ামকাভাবাৎ।

তৎ কা গতিরিতি চেৎ ? 'ব্যতিক্রমলবম্' ইত্যাদৌ শব্দোচ্চারণানন্তর-মেব দোষ-প্রতিভাসঃ, ইহ ত্বর্থপ্রত্যয়ানন্তরমিতি ভেদঃ।

(ঝ) এবং চ শব্দপরিবৃত্তিসহত্বাসহত্বাভ্যাং পূর্বৈরাদৃতোঽপি শব্দার্থ-দোষবিভাগ এবং পর্য্যবস্যতি—যো দোষঃ শব্দ-পরিবৃত্তিসহঃ, স শব্দদোষ এব। যশ্চ পদার্থান্বয়প্রতীতিপূর্ববোধ্যঃ, সোঽপি শব্দদোষঃ। যশ্চার্থ-প্রতীত্যনন্তরং বোধ্যঃ সোঽর্থাশ্রয় ইতি। এবং চানিয়মপরিবৃত্তিত্বাদেরপ্যা-ধিকপদত্বাদ্ ভেদো বোদ্ধব্যঃ। অমতপরার্থত্বে তু 'রামমন্মথশরেণ'—ইত্যাদৌ নিয়মেন বাক্যব্যাপিত্বাভিপ্রায়াদ্বাক্যদোষতা। অশ্লীলত্বাদৌ তু ন নিয়মেন বাক্যব্যাপিত্বম্।

'আনন্দিতস্বপক্ষোঽসৌ পরপক্ষান্ হনিষ্যতি।'

অত্র পরপক্ষং হত্বা স্বপক্ষমানন্দয়িষ্যতীতি বিধেয়ম্।

---

ভূতং বিশেষঃ, এবঞ্চ নিয়মদ্যোতকপদানভিধানং নিয়মপরিবৃত্তিস্তদিতরদ্যোতক-পদানভিধানস্তু বাচ্যানভিধানস্য বিষয় ইতি ভেদঃ। গতিঃ সিদ্ধান্তঃ॥

(ঝ) নিরুক্তভেদে প্রাচীনস্বরসমপ্যাহ—এবঞ্চেতি। পর্য্যবস্যতীতি। পরি-বৃত্তিঃ পর্য্যায়শব্দান্তরদানং স্বার্থবোধেন নিবৃত্তিশ্চেতি ভাবঃ। নন্বেবমমতপরার্থত্বাদৌ পদার্থবোধানন্তরমেব দোষপ্রতিভাসাদর্থদোষত্বমেব, কথং বাক্যদোষত্বম্ ? অত আহ—অমতেতি। নিয়মেন বাক্যব্যাপিত্বাৎ বাক্যান্বয়ব্যতিরেকানুবিধায়িত্বাৎ। অশ্লীলত্বাদৌ ত্বিতি। হস্তুমিত্যাদাবর্থাশ্লীলত্বে হন্‌ধাত্বাদেঃ পারিভাষিকনির্ঘাতা-দিবোধকত্বং নিয়মতো নোপপদ্যতে, পরন্তু সমভিব্যাহারবশাৎ তাৎপর্য্যপর্য্যা-লোচনয়া তদর্থকত্বকল্পনেতি ভাবঃ। বিধেয়তাপর্য্যাপ্ত্যযোগ্যে তাৎপর্য্যারোপণং বিধ্যযুক্ততা। তামুদাহরতি—আনন্দিতেতি। অত্রেতি। পরপক্ষহননস্বপক্ষান-ন্দয়োর্দ্বয়োরপি বিধেয়ত্বেঽপি পরপক্ষহননানন্তরমেব স্বপক্ষানন্দনবিধাবেব বিধেয়তা পর্য্যাপ্তিরুচিতা, পরপক্ষহননবিধৌ তৎকরণাদ্ দোষঃ। নন্বত্র বিধেয়াবিমর্শ এব দোষ ইতি চেৎ 'আনন্দয়তি পক্ষং স্বং পরপক্ষং হনিষ্যতি' ইতি পাঠপরিবর্তনেনান্যো-দাহরণং বেদিতব্যম্! অনুপাদ্যবিশেষণস্য বিধিবিরোধিত্বমনুবাদাযুক্ততা। তামু-

'চণ্ডীশচূড়াভরণ ! চন্দ্র ! লোকতমোপহ ।
বিরহিপ্রাণহরণ । কদর্থয় ন মাং বৃথা ॥

অত্র বিরহিণ উক্তৌ তৃতীয়পাদস্যার্থো নানুবাদ্যঃ ।

(ঞ) 'লগ্নং রাগবৃতাঙ্গ্যা সুদৃঢ়মিহ যথৈবাসিযষ্ট্যারিকণ্ঠে
মাতঙ্গানামপীহোপরি পরপুরুষৈর্যা চ দৃষ্টা পতন্তী ।
তৎসক্তোঽয়ং ন কিঞ্চিদ্গণয়তি বিদিতং তেঽস্তু তেনাস্মি দত্তা
ভৃত্যেভ্যঃ শ্রীনিয়োগাদ্ গদিতুমিতি গতেবাম্বুধিং যস্য কীর্ত্তিঃ ।

অত্র বিদিতং তেঽস্তিত্যনেন সমাপিতমপি বচনং তেনেত্যাদিনা পুনরুপাত্তম্ ॥

### অনুবাদ

কিন্তু বাচ্যের অনভিধান দোষের ক্ষেত্রে—'ব্যতিক্রমলবম্' ইত্যাদি উদাহরণে 'অপি' শব্দের অভাব এবং এখানে 'এব' শব্দের অভাব। তাহা হইলে উভয়ের প্রভেদ কোথায় ? এখানে বলা হয়—'নিয়মে অনিয়ম' নামক দোষের বিষয় হইতেছে—পৃথক ভাবে নিয়মের অনুল্লেখ। (কিন্তু) তাহা হইলেও উভয়ের মধ্যে (একের) যে শব্দদোষ ও (অপরের) যে অর্থদোষ আছে, তাহার নির্ণয়কারীর (কারণের) অভাব থাকায়—ইহা হইতে পারে না।

তাহা হইলে কি গতি ? (ইহার উত্তরে বলা যায়) 'ব্যতিক্রমলবম্' ইত্যাদি উদাহরণে শব্দোচ্চারণের পরেই দোষের প্রকাশ হয়, এক্ষেত্রে অর্থবোধের পর দোষের জ্ঞান জন্মে—ইহাই প্রভেদ। এইভাবে শব্দের

দাহরতি—চণ্ডীশেতি। নানুবাদ্যঃ অনুবাদ্যবিশেষণত্বেন নোপাদেয়ঃ। বিরহিণা স্বকদর্থনস্য বৃথাত্বে বিধীয়মানে বিরহিপ্রাণহরণস্য অনুবাদ্যচন্দ্রবিশেষণস্য তদ্বিধি-বিরোধিত্বাদিতি ভাবঃ। আকাঙ্ক্ষিতস্য কারকস্য ক্রিয়ান্বয়েন সমাপ্তাবপি পুনস্তৎ-কারকোপাদানং নির্মুক্তপুনরুক্তত্বম্। সমাপ্তপুনরুক্তত্বন্তু বিশেষ্যানুষঙ্গ এব ইত্য-নয়োর্ভেদঃ ॥

(ঞ) উদাহরতি—লগ্নমিতি। রাগেণ রক্তেন আবৃতং লিপ্তমঙ্গং যস্যাস্তয়া, অথ চ রাগেণ সুরতেচ্ছয়া আবৃতং স্তব্ধং শরীরং যস্যাস্তয়া। মাতঙ্গানাং হস্তিনাম

পরিবর্ত্তন সহ্য করা না করার দ্বারা শব্দ ও অর্থদোষের নিরাকরণ করা প্রাচীন আচার্য্যগণ কর্ত্তৃক আদৃত হইলেও, এখন শব্দদোষ ও অর্থদোষের বিভাগ এইভাবে হইয়াছে—শব্দের পরিবর্ত্তন সহ্য করে না যে দোষ, তাহা নিশ্চয়ই শব্দদোষ ; এবং পদার্থের অন্বয়বোধের পূর্বেই যে দোষ সম্বন্ধে জ্ঞান জন্মে, তাহাও শব্দদোষ।

অর্থ-প্রতীতির পর যে দোষ সম্বন্ধে জ্ঞান হয়, তাহা হইতেছে অর্থদোষ। এইভাবে 'নিয়মে অনিয়ম' প্রভৃতি দোষের সহিত অধিক-পদতা দোষের প্রভেদ বুঝিতে হইবে।

'রামমন্মথশরেণ' – প্রভৃতি উদাহরণে যে অমতপরার্থতা দোষ আছে, সেক্ষেত্রে নিয়মবশতঃ বাক্যব্যাপিত্ব হয় বলিয়া দোষটি বাক্যদোষ হইয়া থাকে। অশ্লীলতা প্রভৃতি দোষের ক্ষেত্রে 'নিয়মের দ্বারা বাক্য-ব্যাপিত্ব হয় না।

'স্বপক্ষকে আনন্দিতকারী উনি পরপক্ষকে বিনাশ করিবেন।' এখানে এইভাবে বিধেয়টিকে বলা উচিত ছিল—পরপক্ষকে বিনাশ করিয়া স্বপক্ষের আনন্দ বিধান করিবেন।' [ বিধ্যযুক্ততা দোষ ]

হে চণ্ডীশচূড়াভরণ ! হে পৃথিবীর তমোহারী চন্দ্র ! হে বিরহি-প্রাণহরণ ! আমাকে বৃথা কষ্ট দিও না।

এখানে বিরহীর উক্তিতে তৃতীয়পাদের অর্থ অনুবাদ করা উচিত হয় নাই। [ অনুবাদাযুক্ততা দোষ ]

শোণিতরঞ্জিত যে সুদৃঢ় অসিযষ্টি শত্রুসমূহের কণ্ঠলগ্ন হয়, যে অসিকে হস্তিযূথের উপর পতিত হইতে শত্রুগণ দেখিয়াছে, সেই তরবারির প্রতি আসক্ত হইয়া ইনি কোন কিছু গ্রাহ্য করেন না—ইহাই জানিয়া রাখুন। তিনি ভৃত্যবর্গকে আমাকে দান করিয়াছেন। লক্ষ্মীর আদেশানুসারে যেন এই কথা বলিতেই তাঁহার কীর্ত্তি সমুদ্র পর্য্যন্ত গিয়াছিল।

এখানে—'আপনি জানিয়া রাখুন'—ইহাতেই বাক্যের সমাপ্তি

অথ চ কামশাস্ত্রোক্তপুরুষবিশেষাণাং, পরপুরুষৈঃ শত্রুভিঃ স্বামিভিন্নৈশ্চ। তৎ-সক্তস্তাদৃশাসিলতাসক্তঃ। অত্রেতি। গণয়তীতি পর্য্যন্তস্য কর্ম্মকারস্য বিদিত-

